ব্রজপুরে ভাই তুমি করহ গমন
সেখানে আছয়ে মোর প্রিয়তমগণ ॥
নন্দীশ্বরে পিতা মাতা নন্দ যশোমতী।
মোর নামে দোঁহাকারে করিবে প্রণতি ॥
দোঁহে যৈছে সুখে রহে তাহা সে করিবে
আমার গমন বার্ত্তা কহি আশ্বাসিবে ॥
শ্রীমাধবাদি সখাগণে কোলেতে করিবা।
মোর যত আর্ত্তি তাসবারে জানাইবা ॥
তৎপরে মিলিবে তুমি গোপীগণ সনে।
সন্দেশ কহিয়া দুঃখ করিবে মোচনে ॥

তথাহি শ্রীভাগবতে।

গচ্ছোদ্ধব ব্রজং সৌম্য পিত্রোর্নৌ প্রীতিমাবহ।
গোপীনাং মদ্বিয়োগাধিং মৎসন্দেশৈর্বিমোচয়েতি

বিশেষিয়া কহে কৃষ্ণ উদ্ধবের প্রতি।
প্রেমরসময় সেই অতি চমৎকৃতি ॥
কংসাদেশে বৃন্দাবন হৈতে মধুপুরী।
অক্রূর আনিলা মোরে বলাৎকার করি ॥
গোপীগণ বিরহাগ্নি মণ্ডলি ভিতরে।
না জানি কেমনে তারা সবে প্রাণ ধরে ॥

তথাহি।

সংরম্ভেন ক্ষিতিপতি গিরাং লম্ভিতে গর্ব্বিতানাং,
বৃন্দারণ্যান্ময়ি মধুপুরীং গান্দিনী নন্দনেন।
বল্লব্যস্তা বিরহদহন জালিকা মণ্ডলীনা,
মন্তলীলাঃ কথমপি সখে জীবিতং ধারয়ন্তি॥

তারা আপনার কুলধর্ম্মাদিক ত্যাগী।
মোর পথ নিরীক্ষয়ে হৈয়া অনুরাগী ॥

তথাহি শ্রীভাগবতে।

তামন্মনস্কামৎ প্রাণা মদর্থে ত্যক্ত দৈহিকাঃ।
মামেব দয়িতং প্রেষ্ঠ মাত্মানং মনসাগতাঃ।
যেত্যক্তলোক ধর্ম্মাশ্চ মদর্থে তান্ বিভর্ম্যহং।
ময়িতাং প্রেয়সাং প্রেষ্ঠে দূরস্থে গোকুল স্ত্রিয়ঃ।
স্মরন্ত্যোঽঙ্গ বিমুহ্যন্তি বিরহোৎকণ্ঠ্য বিহ্বলাঃ।
ধারয়ন্ত্যতি কৃচ্ছ্রেণ প্রায়ঃ প্রাণান্ কথঞ্চন।
প্রত্যাগমন সন্দেশৈর্বল্লব্যোমে মদাত্মিকা॥

শুনহ উদ্ধব আর যে কহি বচনে।
অতি গুহ্য কথা যে নহিবে বিস্মরণে ॥

মোর প্রাণ হৈতে অতি প্রণয় বসতি।
ব্রজাঙ্গনা মধ্যে রাধা আশ্চর্য্য প্রকৃতি ॥
বিধাতার সৃষ্টে যত সুমধুরা কহি।
তাহা হৈতে রাধা অতি সুমাধুর্য্যময়ী ॥
অতি সুকুমারী অতিশয় প্রেম তাঁর।
আমার বিচ্ছেদে প্রাণ না রহে যাহার ॥
এক্ষণে তাহারে সখীগণ সবিশেষে।
বাক্যযুক্তি স্তবকিত পদে গাঢ়াশ্বাসে ॥
বিধুর বিধুরা সে ধরয়ে প্রাণ ভার।
কহিতে না পারি সেই অতি চমৎকার ॥

তথাহি।

প্রাণেভ্যো মে প্রণয়বসতীর্মিত্র তত্রাপি রাধা,
ধাতু সৃষ্টৌ মাধুরিমধুরাধরণাদদ্বিতীয়া।
বাচো যুক্তি স্তবকিত পদৈরদ্য সেয়ং সখীনাং,
গাঢ়াশ্বাসৈ বিধুর বিধুরা প্রাণভারং বিভর্ত্তি ॥

কহিতে কহিতে কৃষ্ণের প্রেম উথলিল।
ব্রজের রহস্য লীলা উদ্দীপন হৈল ॥
কোথা নন্দপিতা ব্রজেশ্বরী সখাগণ।
কোথা ধেনুবৎস সব কোথা ব্রজজন ॥
কোথা প্রিয় কান্তাগণ দেখিতে না পাই।
কোথায় রহিল মোর প্রাণেশ্বরী রাই ॥
এতেক কহিতে কৃষ্ণ মূর্চ্ছাপন্ন হৈল।
উদ্ধব উঠাঞা শীঘ্র কোলেতে করিল ॥
স্তম্ভ স্বেদ কম্প অশ্রু পুলক বৈবর্ণ্য।
নানামত ভাবে কৃষ্ণ-অঙ্গ হৈল পূর্ণ ॥
দেখি উদ্ধবের মনে বিস্ময় হইল।
নানা যত্ন করি কৃষ্ণে ধৈর্য্য করাইল ॥
পুনঃ কৃষ্ণ উদ্ধবেরে কহেন বচন।
ব্রজপুরে ভাই তুমি করহ গমন ॥
নন্দীশ্বর পর্ব্বতের সন্নিধানে গিয়া।
রত্নভূষা তাহার মেখলা নিরখিয়া ॥
দেখিবা আশ্চর্য্য শোভা ব্রজেশ্বরী পল্লী।
বৃক্ষগণে বেষ্টিত বিবিধ বহু বল্লী ॥
সেইখানে কুঞ্জান্তরে সখীগণ সনে।
দিবানিশি রহে রাই আমার ধেয়ানে ॥

আমার বিরহসর্পে দংশিত হইয়া।
জর্জ্জর সর্ব্বাঙ্গ আছে অচেতনা হৈয়া॥
মন্ত্রিচূড়ামণি রাজ আপনে যাইয়া।
আমার বৃত্তান্ত মন্ত্র ধ্বনিতে করিয়া॥
হরি হরি সেই যে পরমাত্মা রাধা।
তারে প্রীতিযুক্তা কর দূর করি বাধা॥

তথাহি।

ভ্রাতর্নন্দীশ্বর শিখরিণো মেখলা রত্নভূতাং,
স্বং বল্লীভির্বলয়িতনগাং বল্লবাধীশপল্লীং।
তাং দংষ্ট্রাঙ্গী বিরহ কলিনা প্রাণয়ন্ প্রাণয়ার্ত্তাং,
বার্ত্তা মন্ত্রধ্বনিভিরসে মন্ত্রচূড়ামণীন্দ্র॥

শুনহে উদ্ধব আমি কহিয়ে তোমারে।
মথুরাদি করি এই জগত ভিতরে॥
মোর মূর্ত্তি সনাথ অনেক স্থানে হয়।
তোসবার চিত্তবৃত্তি পূর্ত্তির বিষয়॥
তুমি জান আমি যে অসত্যবাদী নহি।
বার বার তোমারে শপথ পূর্ব্ব কহি॥
ব্রজভূমি বিনা আর অন্য স্থানান্তরে।
আমার হৃদয় সুখী করিতে না পারে॥

তথাহি।

তিষ্ঠ্যন্তে তেজগতিধহবন্ত দ্বিধানং বিদ্যতে,
চেতঃ পূর্ত্তিং লগ্নজপদা মূর্ত্তিভির্মে সনাথাঃ।
ভূয়োভূয়ঃ প্রিয়সখসখে তুভ্য মব্যাজিতোঽহং,
ভুবণ্যামে হৃদি সুখকরী গোষ্ঠতঃ ক্বাপিনাস্তি॥

আমার বিচ্ছেদ যেই জ্বলনপটলী।
তাহাতে জর্জ্জর অঙ্গ সব ব্রজস্থলী॥
নিধন পদবী প্রায় লভিল সর্ব্বথা।
বৃক্ষ লতা বাড়য়ে যে শুন তার কথা॥
গোপীগণের বিগলিত নেত্রবাষ্পধারা।
প্রবাহে সিঞ্চিত তেঞি বাঁচিয়াছে তারা॥

তথাহি।

মদ্বিশ্লেষ জ্বলনপটলী জ্বালয়া জর্জ্জরাঙ্গঃ,
সর্ব্বে তস্মিন্নিধনপদবীং শাখিনোপ্যাশ্রয়িষ্যন্।
গোপীনেত্রাবলী বিগলিতৈর্ভূরির্বাষ্পধারা,
স্বরৈস্তেষাং যদি নিরবধিন্নাবসেকো ভবিষ্যৎ॥

শুনহ উদ্ধব পুনঃ আমার বচন।
ব্রজপুর মধ্যে যত ব্রজবধূগণ॥
আপনার ক্লেশ যেই পর্ব্বত সমান।
আমার বিষয়ে তাহা করে তৃণজ্ঞান॥
মোর ব্যথা লেশে পায় যে জাতীয় ব্যথা।
মোর বুদ্ধি সাধ্য নহে কহিতে সে কথা॥
আমার বিরহ জন্য পীড়া যে দুর্ব্বার।
সম্প্রতি হৃদয়ে যে হৈয়াছে তা সবার॥
তা সবাতে মোর প্রেমগ্রন্থি অতিশয়।
জানাইয়া তুমি সেই ব্যথা কর ক্ষয়॥

তথাহি।

আত্মক্লেশৈরপি নহি তথামেরু ভঙ্গৈর্ব্যথন্তে,
বল্লবাস্তাঃ প্রিয় সখা যথা মদ্ব্যথালেশতোঽপি।
দুর্ব্বারাংমে বিরহ বিহিতাং নিহ্নুবানস্তদার্ত্তিং,
প্রেমগ্রন্থিং শ্বমতি পৃথুলং তাস্ববিখ্যাপয়েথা॥

শুন ভাই তুমি নন্দীশ্বর গিরি যাবে।
বক্রপথে গমন করিতে দুঃখ পাবে॥
অতএব অতিদূর পথ শোভাবান্।
পথ্যরূপী কহিব যে করিতে প্রয়াণ॥
সে পথে গোকুলাং নন্দ সমুদ্রে মাঝারে।
তুমি গেলে আমি সুখী হইব অন্তরে॥
বন্ধুগণ সুখী হৈলে যৈছে সাধুগণ।
আপনার সুখ করি করয়ে মানন॥

তথাহি।

ভ্রাতর্নন্দীশ্বর গিরিমিতো যাস্যতস্তেবিদূরং,
পন্থা শ্রীমানয়মকুটীলঃ কথ্যতে পথ্যরূপ।
প্রিয়েসদ্যস্ত বিনিপতিতে গোকুলানন্দসিন্ধৌ,
সন্তস্তৈষ্টে স্বর্ধ্বদিনিজাং তুষ্টিমেবানমন্তি॥

এত বলি কৃষ্ণচন্দ্র উদ্ধবের প্রতি।
ত্বরিতে গমন পথ কহয়ে সম্প্রতি॥

তথাহি।

অগ্রে গৌরীপতি মসৃণরৈঃ পাতনাস্ত র্বসন্তং,
গোকর্ণাখ্যাং ব্যসনজলধৌ কর্ণধারো নরাণাং।
যস্যা ভার্গে সহরবিজয়াসঙ্গমো জঙ্গমানা,
মাবিষ্ফূর্ব্বিম্নভিমতধুরাং ধীরসারস্বতোস্তিত্যাদি বহুশঃ

এইমত পথ তারে আদেশ করিয়া।
যেহোঁ যৈছে আছে তাহা জানাইয়া॥
সন্দেশ বিশেষ যে কহিতে গোপিকারে।
গূঢ়রূপে কৃষ্ণ কহিলেন উদ্ধবেরে॥

তবে উদ্ধব কৃষ্ণ-আজ্ঞা শিরে ধরি।
সেইক্ষণে যাত্রা করিলেন ব্রজপুরী ॥
প্রভুর সন্দেশ বার্ত্তা করিয়া গ্রহণ।
ব্রজপতি গমনে অত্যন্ত ত্বরা মন ॥
কৃষ্ণের প্রসাদ বস্ত্র অলঙ্কার পরি।
স্বর্ণরথে আরোহিলা প্রণাম আচরি ॥
কৃষ্ণরস লীলাগুণ ভাবিতে ভাবিতে।
নন্দ ব্রজে আগমন করিলা ত্বরিতে ॥

তথাহি শ্রীভাগবতে।

ইত্যুক্ত উদ্ধবোরাজন্ সন্দেশং ভর্ত্তুরাদৃতঃ।
আদায় রথমারুহ্য প্রযযৌ নন্দ গোকুলং ॥

সায়াহ্ন সময়ে গোপগণ ধেনু লৈয়া।
ব্রজে প্রবেশয়ে রাম কৃষ্ণগুণ গাইয়া ॥
নন্দব্রজ দেখি উদ্ধবের চমৎকার।
নানাবিধ শোভা নানা বিবিধ বিহার ॥

তথাহি।

প্রাপ্তো নন্দব্রজং শ্রীমান্নিম্লোচিত বিভাবসৌ।
ছিন্নযানং প্রবিশতাং পশূনাং খররেণুভিঃ।
বাসিতার্থেভিযুদ্ধোদ্ভির্ণাদিতং শুষ্মিভির্বৃষৈঃ।
ধারন্তীভিশ্চ বস্ত্রাভিরুধো ভাবৈঃ স্ববৎসকান্।
ইতস্ততো বিলংঘদ্ভি গোবৎসমণ্ডিতং সিতৈঃ।
গোদোহশব্দাভিরবং রেণুনাং নিস্বনেন চ।
গায়ন্তিভীশ্চকর্ম্মাণি শুভানি বল কৃষ্ণয়োঃ।
স্বালঙ্কৃতাভি গোপীভির্গোপৈশ্চ সুবিরাজিতং।
অগ্ন্যর্কাতীতি গো বিপ্র পিতৃদেবার্চ্চনান্বিতৈঃ।
ধূপদীপৈশ্চমাল্যৈশ্চ গোপবাসৈর্ম্মনোরমং।
সর্ব্বতঃ পুষ্পিতবনং দ্বিজালিকুলনাদিতং।
হংসকারণ্ডবাকীর্ণৈঃ পদ্মবন্ধৈশ্চ মণ্ডিতং ॥

সন্ধ্যাকালে উদ্ধব গোকুলে প্রবেশিল।
নন্দব্রজ দেখি অতি আনন্দ পাইল ॥
স্বর্ণরথে চড়িয়া কে জানি ব্রজে আইল।
শুনিয়া ত্বরিতে নন্দ বাহিরে আইল ॥
কৃষ্ণপ্রিয় অনুচর উদ্ধব জানিয়া।
আনন্দ হৃদয়ে নন্দ মিলিল আসিয়া ॥
নেত্রে অশ্রু গদ গদ আইস আইস বলে।
পুলকে পূর্ণিত উদ্ধবেরে করি কোলে ॥
হাতে ধরি শীঘ্র লৈয়া আইল অন্তঃপুরে।
দিব্যাসনোপরি বসাইলা উদ্ধবেরে ॥
জল আনাইয়া কৈল পাদ প্রক্ষালন।
বাসুদেব জ্ঞানে প্রীতে করয়ে সেবন ॥

তথাহি।

তমাগতং সমাগম্য কৃষ্ণস্যানুচরং প্রিয়ং।
নন্দপ্রীতঃ পরসিদ্য বাসুদেবধিয়ার্চ্চয়দিতি ॥

শীঘ্র উদ্ধবের স্থানে যশোদা আসিয়া।
কৃষ্ণের সংবাদ পুছে কান্দিয়া কান্দিয়া ॥
কহ বাপু কতদূরে আইসে প্রাণকানু।
শুনিতে না পাই কেনে চাঁদমুখের বেণু ॥
মা মা বলি এতক্ষণ কোলে না আইল।
আমারে নির্দ্দয় হৈয়া কোথায় রহিল ॥
কহিতে কহিতে রাণী অতি আর্ত্ত হৈয়া।
কৃষ্ণ কৃষ্ণ বলি ডাকে ভূমেতে পড়িয়া ॥
দেখিয়া উদ্ধব অতি বিস্ময় পাইয়া।
কহেন মধুর কথা রাণীকে উঠাঞা ॥
শুন ব্রজেশ্বরী মাতা মোর নিবেদন।
কৃষ্ণ মোরে পাঠাইলা করিয়া যতন ॥
তুয়া স্নেহবশ কৃষ্ণ পাসরিতে নারে।
সদা তুয়া নাম লয় কাতর অন্তরে ॥
ব্রজেশ্বরী মাতা বলি করয়ে রোদন।
ব্রজেশ্বর পিতা বলি করয়ে ক্রন্দন ॥
ধবলি শ্যামলি বলি ডাকে ঘনে ঘনে।
ক্ষণে কহে মোর সখাগণ কোন্ খানে ॥
কহিতে কহিতে কৃষ্ণ হয়েন মূর্চ্ছিত।
মোরা নানামতে তাঁর ধৈর্য্য করি চিত ॥
অতএব ত্বরা করি পাঠাইল মোরে।
আপন বিনয় বাক্য কহিবার তরে ॥
কহিয়াছেন কৃষ্ণ মোর মাতার চরণে।
প্রণতি করিয়া যে করিবে নিবেদনে ॥
তাহার পালিত দেহ জন্ম তাঁহা হৈতে।
তাঁর স্নেহবশ সদা নারি পাসরিতে ॥
এইমত কহে উদ্ধব যশোদা সহিতে।
পরমান্ন আনি নন্দ কৈল উপস্থিতে ॥
নানা উপহারে যত্নে তারে খাওয়াইল।
আচমন পরে মুখশুদ্ধি আনি দিল ॥

দিব্যাসন উপরি তাহারে বসাইল।
তাহার নিকটে নন্দ আপনি বসিল ॥
শুশ্রূষা করিতে তবে কহে ভৃত্যগণে।
কেহ পাদ সম্বাহয়ে কেহত বীজনে ॥
এইমত শ্রম দূর করিয়া বিশেষে।
মিত্র পুত্র গৃহাদির কুশল জিজ্ঞাসে ॥

তথাহি।

ভোজিতং পরমান্নেন সংবিষ্টং কশিপৌসুখং।
গতশ্রমং পর্য্যপৃচ্ছৎ পাদসম্বাহনাদিভিঃ ॥

শুনহ উদ্ধব মহাভাগ প্রিয়তম।
যদুকুলে কৃষ্ণপ্রিয় নাহি তোমা সম ॥
মোর সখা বসুদেব সুরের নন্দন।
কারাগার হৈতে মুক্ত হইয়া এখন ॥
বন্ধুগণে যুক্ত হৈয়া দারাপত্য সহ।
আনন্দে আছেন সে সম্বাদ আগে কহ ॥

তথাহি।

কচ্চিদঙ্গ মহাভাগ সখানঃ সুরনন্দনঃ।
আস্তে কুশল্যপত্য দৈত্যার্যুক্তোমুক্তঃ সুহৃদ্বৃত ॥

ভাগ্যে পাপমতি কংস অনুগা সহিতে।
তৎকাল মরিয়া গেল আপন পাপেতে ॥
যদুগণ ধর্ম্মশীল সাধু সর্ব্বজন।
তা সবারে দ্বেষ যে করিত সর্ব্বক্ষণ ॥

তথাহি।

দিষ্ট্যা কংসোহতঃ পাপঃ সানুগঃ স্বেনপাপ্মনা।
সাধুনাং ধর্ম্মশীলানাং যদুনাং দ্বেষ্টয়ঃ সদা ॥

সকল আনন্দে উদ্ধব কহিতে লাগিল।
শুনি ব্রজরাজ মনে আনন্দ পাইল ॥
পুনরপি পুলকাশ্রু গদ গদ হইয়া।
প্রশ্ন করে যশোদার দশা দেখাইয়া ॥
কৃষ্ণ কিবা মোসবার করয়ে স্মরণ।
নিজ মাতা সব বন্ধু যত সখীগণ ॥
গোপগণ অতি প্রিয় ব্রজবাসিগণ।
বৃন্দাবন প্রিয় তাতে গিরি গোবর্দ্ধন ॥

তথাহি।

অপিস্মরতিনঃ কৃষ্ণোমাতরঃ সুহৃদঃ সখীন্।
গোপান্ ব্রজ চাত্মনাথং গাবো বৃন্দাবনং গিরিং

মো সবার সান্ত্বনা বচন দূরে রহুঁ।
একত্রে নির্ভর বাস না হয় সে নহু ॥
তাঁহার দর্শন মাত্র চাহোঁ একবার।
নানা রত্ন গবাদি কি প্রয়োজনে আর ॥
মোসবারে একবার দরশন দিয়া।
যাহাঁ ইচ্ছা তাঁহা রহু এসব লইয়া ॥
স্বজন সকল দেখিবারে একবার।
ব্রজে কি আসিবে কৃষ্ণ কহ সুনির্দ্ধার ॥
সে সুন্দর নাসা বক্র সুস্মিত ঈক্ষণ।
পুনঃ কিবা আমরা পাইব দরশন ॥
মৃততুল্য অনেক বিপত্যে বহুবারে।
ব্রজবাসী সকলের করিল উদ্ধারে ॥

তথাহি।

অপ্যা যাস্যতি গোবিন্দঃ স্বজনান্ সুহৃদাক্ষতং।
কর্হিদ্রক্ষামি তদ্বক্ত্রং সুনাসং সুস্মিতেক্ষণং।
দাবাগ্নের্বাতবর্ষাশ্চ বৃষ সর্পাচ্চরক্ষিতাঃ।
দুরিত্যয়েভ্যো মৃত্যুভ্যঃ কৃষ্ণেন সুমহাত্মনা ॥

মহা স্নেহময় নিজ স্বভাবেতে করি।
অনেক দুঃখেতে রক্ষা কৈল সেই হরি ॥
এখন বিরহ-অগ্নি পোড়ায় সবারে।
রক্ষা না করেন কেন না বুঝি বিচারে ॥
কৃষ্ণবীর্য্য সব লীলাপাঙ্গ নিরীক্ষণ।
হসিত ভাষিত সদা করিয়া স্মরণ ॥
মোসবার ক্রিয়া যত হৈল শিথিলতা।
দেহাভ্যাসে নিত্যকৃত্য করিয়ে সর্ব্বথা ॥
নদী অদ্রি প্রদেশাদি তৎপাদ ভূষিতা।
ক্রীড়াস্থলী দেখে মন হয় তদাত্মতা ॥
রাম কৃষ্ণ দোঁহাকারে পাইলাম যেন।
এইমত জ্ঞান হয় কখন কখন ॥

তথাহি।

স্মরতাং কৃষ্ণবীর্য্যানি লীলাপাঙ্গ নিরীক্ষিতাং।
হাসিতং ভাষিতঞ্চৈব সর্ব্বানঃ শিথিলাঃ ক্রিয়া।
সরিচ্ছৈল বনোদ্দেশান্ মুকুন্দপাদ ভূষিতান্।
আক্রীড়ানিক্ষ্যমানানাং মনো যাতি তদাত্মতাং।
মন্যে রামঞ্চ কৃষ্ণঞ্চ প্রাপ্তাবিহ সুরোত্তমৌ ইত্যাদি

এইমত স্মরিয়া স্মরিয়া সে আনন্দ।
কৃষ্ণ-অনুরক্ত বুদ্ধি হয়েন যে নন্দ ॥

নেত্রে অশ্রুধারা মুখে বচন না কহে।
প্রেমায় বিহ্বল হৈয়া নিঃশবদে রহে॥

তথাহি।

ইতি সংস্মৃত্য সংস্মৃত্য নন্দঃ কৃষ্ণানুরক্তধীঃ।
অশ্রু কণ্ঠোঽভবর্ত্তৃক্ষীং প্রেম প্রসব বিহ্বল॥

যশোদার পুত্রের সে চরিত্র বর্ণন।
করিয়া উদ্ধবমুখে সকল শ্রবণ॥
নেত্রদ্বয়ে অবিরত গলে জলধারা।
অত্যন্ত বাৎসল্য স্নেহে প্লুতে পয়োধারা॥

তথাহি।

যশোদাবর্ণ্যমানাপি পুত্রস্য চরিতানি চ।
শৃণ্বত্যশ্রূণ্যবাস্রাক্ষীৎ স্নেহপ্লুত পয়োধরা॥

নন্দ যশোদার পর প্রেম অনুরাগ।
কৃষ্ণেতে দেখিয়া সে উদ্ধব মহাভাগ॥
দোঁহা প্রশংসিয়া কহে করিয়া স্তবন।
দেহে অতি শ্লাঘ্য যাতে কৃষ্ণে হেন মন॥

তথাহি।

যুবাং শ্লাঘ্যতমৌ নূনাং দেহিনাং মিহমানদ।
নারায়ণেঽখিল গুরৌ যৎকৃতা মতিরীদৃশী॥

যশোদার প্রতি আগে কহিতে লাগিল।
সে কৃষ্ণ তোমার স্থানে আমা পাঠাইল॥
সতত উৎকণ্ঠা কৃষ্ণের এথায় আসিতে।
কার্য্য অনুরোধে নহে গমন ত্বরিতে॥
দিনকত রহি আমি যাব সেই স্থানে।
এ কথা কহিও মোর মাতার চরণে॥
তবে নন্দ প্রতি পুনঃ কহয়ে বচন।
যেমন তত্ত্বজ্ঞ তিহোঁ যৈছে তার মন॥

তথাহি।

এতৌ হি বিশ্বস্য চ বীজযোনি,
রামোমুকুন্দঃ পুরুষঃ প্রধানঃ।
অন্বীয়ভূতেষু বিলক্ষণস্য,
জ্ঞানস্য চেশাইমৌ পুরাণৌ॥
যস্মিন্মনঃ প্রাণবিয়োগ কালে,
ক্ষণং সমাবিশ্য মনোবিশুদ্ধং।
নির্হিত্য কর্ম্মাশয় মাশুযাতি,
পরাং গতিং ব্রহ্মময়োঽর্কবাঃ॥
তস্মিন্ ভবন্তাবখিলাত্মহেতৌ,
নারায়ণে কারণ মর্ত্ত্য মূর্ত্তৌ।

ভাবং বিধত্তাং নিতরাং মহাত্মন্,
কিমাবশিষ্টং যুবয়োস্ত কৃত্যং॥

এইমত দোঁহাকারে করি প্রশংসন।
দুইজনা প্রতি কহে সন্দেহ বচন॥
ধৈর্য্যচিত্ত হৈয়া শুন মোর নিবেদন।
দুঃখ না ভাবিহ পাইবে কৃষ্ণ-দরশন॥

তথাহি।

আগমিষ্যত্যদীর্ঘেণ কালেন ব্রজমচ্যুতঃ।
প্রিয়ং বিধাস্যতে পিত্রো র্ভগবান্ সাত্বতাং পতিঃ
হিত্বা কংসং রঙ্গমধ্যে প্রতীপং সর্ব্বসাত্বতাং।
যদাহর সমাগম্য কৃষ্ণঃ সত্যং করোতি তৎ॥

এ কথা শুনিয়া দোঁহে উৎকণ্ঠিত হৈল।
কবে আসিবেন বলি পুছিতে লাগিল॥
তবে সে উদ্ধব বিচারিয়া নিজ মনে।
নানাবিধ তর্কে আগে কহে যোগাখ্যানে॥
খেদ না করিহ সবে শুনহ বচন।
নিকটেই কৃষ্ণের পাইবে দরশন॥
সর্ব্বভূতের হৃদে তাহার স্থিতি হয়।
সর্ব্ব কাষ্ঠ ব্যাপি অগ্নি যেমত আছয়॥

তথাহি।

মাখিদ্যত মহাভাগৌ দ্রক্ষ্যথং কৃষ্ণমন্তিকে।
অন্তর্হৃদি সভূতা নামাস্তে জ্যোতিরিবৈধসি॥

এতেক প্রবোধ যবে নহিল দোঁহার।
তবে পুনঃ জ্ঞানতত্ত্ব কহে আরবার॥

তথাহি।

নহ্যস্যাতি প্রিয়ঃ কশ্চিন্নাপ্রিয়বাস্ত্য মামিলঃ।
নতুনানাধমো ধমো বাপি সমানশ্চাসমোঽপিবা॥
ন মাতা ন পিতা তস্য ন ভার্য্যা ন সুতাদয়ঃ।
নাত্মীয়ো নাপরশ্চাপি ন দেহ জন্ম এব চ॥
ন চাস্য কর্ম্ম বা লোকে সদসন্মিশ্রযোনিষু।
ক্রীড়ার্থঃ সোঽপি সাধূনাং পরিত্রাণায় কল্পতে

যদি কহ প্রিয় অপ্রিয়াদি নাহি তাঁর।
কেহ সুখী কেহ দুঃখী কি হেতু ইহার॥
এতেক ভাবিয়া পুনঃ কহে সৃষ্টি কথা।
সবে নিজ কর্ম্মভোগ করয়ে সর্ব্বথা॥

তথাহি।

সত্ত্বং রজ স্তমইতি ভজতো নিগুণোমহান্।
ক্রীড়মতীতোঽত্র গুণৈঃ সৃজত্যবতিহন্তিয়ঃ॥

জগৎ সৃষ্ট্যাদিত্ব নাহি সে পরমেশ্বরে।
তাঁর গুণকৃত ইহা বুঝহ নির্দ্ধারে॥

তথাহি।

যথা ভ্রমরিকা দৃষ্ট্যা ভ্রামতীব মহীয়তে।
চিত্তেকর্ত্তরিতত্রাত্মা কর্ত্তৈবাহং ধিয়াস্মৃতঃ॥

অতএব জগৎস্রষ্টা সে পরমেশ্বরে।
পুত্রভাবাদিক ভাল না বুঝিহ বিচারে॥

তথাহি।

যুবয়োরেব নৈবায় মাত্মায়ো ভগবান্ হরি।
সর্ব্বেষামাত্মহোহাত্মা পিতা মাতা স ঈশ্বরঃ॥

দৃষ্ট শ্রুত ভূত ভবিষ্য বর্ত্তমান আর।
স্থিরচর বড় ছোট যতেক প্রকার॥
বস্তুতঃ জানিবে তুমি আমি আদি করি।
সব তাঁর শক্তিকৃত সর্ব্বময় হরি॥

তথাহি।

দৃষ্টং শ্রুতং ভূতং ভবত্তবিষ্যতে স্থাস্নুশ্চরিষ্ণু মহদল্পকং বা। বিনাচ্যুতাদ্বস্তুতরা নামাবাচ্যং স এব সর্ব্ব পরামার্থ ভূতঃ॥

যোগ জ্ঞান তত্ত্ব যত উদ্ধব কহিল।
পুত্রভাব বিনা নন্দ কিছু না জানিল॥
শ্রীগুরু বৈষ্ণব পাদপদ্মে করি আশ।
বৃন্দাবন লীলামৃত কহে নন্দকিশোর দাস॥

ইতি শ্রীবৃন্দাবন লীলামৃতে যোগিয়া স্থান বিবরণে প্রথম নন্দোদ্ধবয়োঃ সংবাদ কথনং নাম ঊনবিংশতিতমোঽধ্যায়ঃ সম্পূর্ণ।

# ত্রিংশ অধ্যায়ঃ

## শ্রীরাধিকার দিব্যোন্মাদ কথন।

নন্দোদ্ধব দুইজনে কহিতে শুনিতে।
সমাধা নহিল সে নিশার হৈল অন্তে॥
ব্যাসের নন্দন শুক দশম মধ্যেতে।
সম্বোধন করি কহে রাজা পরীক্ষিতে॥
ব্রাহ্মমূর্ত্তে ব্রজে যত গোপ গোপীগণে।
নিজ নিজ গৃহে করিলেন শয্যোত্থানে॥
প্রদীপ জ্বালিয়া করি গৃহাদি মার্জ্জন।
আরম্ভ করিল দধি করিতে মন্থন॥

তথাহি।

এবং নিশাসাক্রবতোর্ব্যতীতা নন্দস্য কৃষ্ণানুচরস্য রাজন্। গোপ্যঃ সমুত্থায় নিরূপ্য দীপান্ বাস্তূন্ সমভ্যশ্চ দধীন্যমন্থন্॥

তাসবার শোভা কিছু কহা নাহি যায়।
কঙ্কণাকিঙ্কিণী মাঝে অত্যাশ্চর্য্যময়॥
নানাবিধ মণি অলঙ্কার বিরাজিতা।
অত্যন্ত সুদীপ্ত মণিদামের সহিতা॥

চঞ্চল নিতম্বা সবে রজ্জু বিকর্ষণে।
স্তন হারাদিক সবার কাঁপয়ে সঘনে॥
চঞ্চল কুণ্ডল স্ফূর্ত্তি কপোল মধ্যেতে।
অরুণ কুঙ্কুম আনন সবে সুশোভিতে॥

তথাহি।

তানীপ্রদীপৈর্মণিভির্বিরেজ রজ্জুং বিকর্ষাদ্ভুজ কঙ্কণস্রজঃ চলনিতম্ব স্তনহার কুণ্ডলত্বিষ্যৎ কপোলারুণ কুঙ্কুমাননা॥

ব্রজাঙ্গনাগণ অতি আনন্দের ভরে।
অতি সুমধুর কৃষ্ণগুণ গান করে॥
দধিমন্থনের শব্দ তাহে মিশাইল।
অতি ঘোর সুমধুর আকাশ স্পর্শিল॥
যে ধ্বনি শুনিলে সর্ব্ব অমঙ্গল হরে।
শুনি উদ্ধবের মনে হৈল চমৎকারে॥

তথাহি।

উদগায়তী নামারবিন্দলোচনাং ব্রজাঙ্গনানাং

দিবমস্পৃশধ্বনিঃ। দধ্নশ্চ নির্ম্মন্থন শব্দমিশ্রিতো
নিরস্যতে যেন দিশামমঙ্গলং ॥

আনন্দদ্যোতক বস্ত্রালঙ্কার কুঙ্কুম।
আলেপ মধুর গান বিরহে না হন ॥
অতএব কৃষ্ণযুক্ত প্রকাশ সে হয়।
যে প্রকাশে কৃষ্ণচন্দ্র নিত্য বিলসয় ॥
এই যে সিদ্ধান্ত গ্রন্থের মঙ্গলাচরণে।
লিখিয়াছি তাতে জানি প্রকাশ বিধানে ॥

তথাহি।

সদানন্দৈঃ প্রকাশৈঃ স্বৈর্লীলাভিশ্চ সদীব্যতি।
তত্রৈকেন প্রকাশেন কদাচিজ্জগদন্তরে।
লীলাচ্যোহপি প্রকাশোহস্য কদাচিৎ কিলকৈশ্চন
শূন্য এবেক্ষতে দৃষ্টি যোগৈরপ্য পরৈরপি।
কৈরপি প্রেম বৈবশ্যাদ্ভাগির্ভাগবতোত্তমৈঃ।
অদ্যাপি দৃশ্যতে কৃষ্ণঃ ক্রীড়ন্ বৃন্দাবনান্তরে ॥

সামান্যতঃ উদ্ধব দেখিল রাত্রি অন্তে।
যেরূপে প্রথমে আসি দেখিল দিনান্তে ॥
উদ্ধব গমন কৈল প্রাতঃকৃত্য লাগি।
কৃষ্ণ-প্রিয়াগণেরে দেখিতে অনুরাগী ॥
ত্বরিতে গমন কৈল যমুনার তীরে।
স্নানাদি করিয়া মনে কৃষ্ণধ্যান করে ॥
নিত্যকৃত্য সমাপিয়া বস্ত্র ভূষা পরি।
গমন করয়ে নিজ মনেতে বিচারি ॥
কৃষ্ণ কহে মোরে গোপীগণেরে মিলিতে।
কেমনে হইবে দেখা তাসবা সহিতে ॥
কুঞ্জপথে আইসে উদ্ধব এতেক ভাবিয়া।
কৃষ্ণের প্রেয়সীগণ দর্শন লাগিয়া ॥
ওথা প্রাতঃকালে নন্দ ব্রজের দুয়ারে।
সুবর্ণের রথ দেখি বিস্ময় সবারে ॥
ব্রজবাসী লোক মনে করেন চিন্তন।
কার রথ এই সবে কহেন বচন ॥

তথাহি।

ভগবত্যুদিতে সূর্য্যে ব্রজদ্বারি ব্রজৌকসঃ।
দৃষ্ট্বারথং শাতকৌম্ভং কস্যায়মিতিচাব্রুবন্ ॥

অক্রূরের পুনঃ কিবা হৈল আগমন।
যে লইল মধুপুরী কমললোচন ॥

তথাহি।

অক্রূর আগতঃ কিম্বা যঃ কংসস্যার্থ সাধকঃ।
যেন নীতো মধুপুরীং কৃষ্ণঃ কমললোচন ॥

ব্রজাঙ্গনাগণ অন্যোন্যেতে কহে কথা।
বুঝি কংসের প্রেতকার্য্য কারণে সর্ব্বথা ॥
পুনঃ সে অক্রূর আইল মোসবারে নিতে।
গোপিকার মাংসে তার চাহে পিণ্ড দিতে ॥

তথাহি।

কিং সাধয়িষ্যত্যেস্মাভির্ভর্ত্তঃ প্রেতস্য নিষ্কৃতি ॥

প্রসঙ্গে শুনিল কৃষ্ণদূত আগমনে।
তাহাতে দেখিতে সবে রহিল নির্জ্জনে ॥
সেই কুঞ্জে রাই নিজ সখী সঙ্গে করি।
ভাবয়ে কৃষ্ণের লীলা হিয়া দুঃখে ভরি ॥
অন্যোন্য কহয়ে কথা ব্রজবধূগণ।
হেনকালে সে পথে উদ্ধব আগমন ॥
কিছু দূর হৈতে দেখে ব্রজবধূগণ।
শ্যামবর্ণ পীতাম্বরধারী একজন ॥
তারে দেখি সবে মেলি অনুমান করে।
বুঝি ইহোঁ হইবেন কৃষ্ণ-অনুচরে ॥
ইহারে পাঠাইল কৃষ্ণ মোসবার লাগি।
কহিতে কহিতে সবে হৈল অনুরাগী ॥
উদ্ধব আসিয়া তাঁহা উপস্থিত হৈল।
গোপীগণ দেখি মনে ভাবিতে লাগিল ॥
বুঝি এই সব গোপী কৃষ্ণপ্রিয়া হয়।
নহে কি দর্শন মাত্র সুখ উপজয় ॥
এত ভাবি তিহোঁ আইলা তাসবা সাক্ষাতে
কৃষ্ণ কৃষ্ণ নানাস্ফুট কহিতে কহিতে ॥

তথাহি।

ইতিস্ত্রীণাং বদন্তীনমুদ্ধবোহগাৎ কৃতাহ্নিক ॥

সন্নিকট হৈতে দেখে ব্রজবধূগণ।
কৃষ্ণ-অনুচর-রূপ অপূর্ব্ব শোভন ॥
আজানুলম্বিত ভুজ কমল নয়ন।
পীতাম্বরধারী পদ্মমালা বিভূষণ ॥
সুস্মের মুখাজ গণ্ডে কুণ্ডল নর্ত্তনে।
দেখি শুচিস্মিতা সুবিস্মিতা সবে মনে ॥

কৃষ্ণ-সংস্মারক বেশ আগেতে দেখিয়া।
ব্রজাঙ্গনাগণ শুদ্ধ স্মিত যুক্ত হৈয়া ॥
তৎক্ষণে সকলে পুনঃ বিস্মিতা হইল।
কৃষ্ণ-পীতাম্বর বনমালা কোথা পাইল ॥
অত্যন্ত সুন্দর বেশ ভূষণ ইহার।
কোথা হৈতে আইল ইহোঁ মনুষ্য আকার
কৃষ্ণের বৃত্তান্ত প্রাপ্তি সম্ভাবনা করি।
অতি সমুৎসুকা সবে উদ্ধবেরে হেরি ॥
কৃষ্ণ-পাদাম্বুজাশ্রয় এ অবশ্য হয়।
অনুমানে সকলেই করিল নিশ্চয় ॥

তথাহি।

তং বীক্ষ্য কৃষ্ণানুচরং ব্রজস্ত্রিয়ঃ প্রলম্ব বাহুং নবকঞ্জলোচনং। পীতাম্বরং পুষ্করমালিনং লসন্মুখারবিন্দং পরিমৃষ্ট কুণ্ডলং শুচিস্মিতাঃ। কোঽয়মপি দিব্য দর্শনং কৃতাশ্চ কস্মাচ্যুত বেশ ভূষণঃ। ইতিস্ম সর্ব্বোপরিবব্রুরুৎসুকাস্তমুত্তমশ্লোক পদাম্বুজাশ্রয়ং ॥

প্রেষ্ঠের সন্দেশহারি উদ্ধব জানিয়া।
প্রথমতঃ সকলে আনম্র শিরা হৈয়া ॥
মস্তকাদির ঈষৎ বস্ত্রাদি আবরণ।
স্ত্রী সবে রহয় সেই লজ্জার লক্ষণ ॥
আদৃত জনের সামান্যতঃ দরশনে।
সহসা হয়েন তাহা কৈল গোপীগণে ॥
নিজ প্রিয় দাস ইহোঁ এইত বুদ্ধিতে।
সবার ঈষৎ হাস্য হৈল উপস্থিতে ॥
লজ্জা হাস্যযুক্ত সবে করেন ঈক্ষণে।
সুনৃত কুশল প্রিয় বাক্য আলাপনে ॥
যেমতে সময় যৈছে উপস্থিত হৈল।
পাদ্যাদিক দিয়া তার সম্মান করিল ॥
বিজাতীয় লোক অগোচর স্থলে লৈয়া।
বসাইল কালোচিত আসনাদি দিয়া ॥

তথাহি।

তং প্রশ্রয়েনাবনতাঃ সুসৎকৃতং সব্রীড় হাসেক্ষণ সুনৃতাদিভিঃ। রহস্য পৃচ্ছন্নুপবিষ্টমাসনেবিজ্ঞায়সন্দেশহরণং রমাপতেঃ ॥

শুন পীতাম্বরধারী কোথা তোমার ঘর।
কি নাম তোমার কেন এ কুঞ্জ ভিতর ॥
কৃষ্ণ কৃষ্ণ নাম কহ কিসের কারণে।
বিবরিয়া কহ দেখি করিয়ে শ্রবণে ॥
পুনঃ কহে জানিলাম প্রশ্নে কিবা কাজ।
শ্রীকৃষ্ণ সম্প্রতি মথুরাতে যদুরাজ ॥
বৃহৎপদ হইয়াছে বুঝি সে কারণে।
ব্রজে আগমন তাঁর সম্ভব কেমনে ॥
তাঁহার পার্ষদ তুমি হও আজ্ঞাকারী।
নিজ ভর্ত্তা আদেশে আইলা ব্রজপুরী ॥
প্রিয়তমার প্রিয় চেষ্টা করি তোমা এথা।
পাঠাইলা এ কার্য্য করণ তাঁর বৃথা ॥
পিতা মাতা মরে তাঁর কান্দিতে কান্দিতে
তিহোঁত স্বচ্ছন্দে রাজ্য করে মথুরাতে ॥
গোপজাতি পিতা মাতায় নাহি প্রয়োজন।
বুঝি পাঠাইল লোকনিন্দার কারণ ॥
কিম্বা কহি তুমি হও সুচতুর বর্য্য।
সুবুদ্ধিশেখর কৃষ্ণ সুবিদগ্ধ আর্য্য ॥
পিতা মাতার প্রিয় চেষ্টা করি তোমা এথা
তুমি তাঁর আজ্ঞা পাঞা আইলা সর্ব্বথা ॥
অতএব যাহ তাঁর পিতামাতা স্থানে।
পাসরিবে কৃষ্ণে তাঁরা তোমার বচনে ॥
কেন নহে ধন্য তার বিবেক তীক্ষ্ণতা।
এইমত বহু ব্যাজ স্তুতিময় কথা ॥
কহি তিরস্কার করে ব্রজবধূগণে।
চিত্রবৎ হৈয়া তিহোঁ করেন শ্রবণে ॥

তথাহি।

জানীমাস্ত্বাং যদুপতেঃ পার্ষদং সমুপাগতং।
পত্রেহ প্রেষিতঃ পিত্রো র্ভবান্ প্রিয় চিকীর্ষয়া ॥

অন্যথা না দেখি তাঁর স্মরণীয় কেহ।
যাহার কারণে তোমা পাঠাইল তিহঁ ॥
যদি মুনি হ'য়ে ত্যাগ করয়ে সংসারে।
বন্ধু স্নেহ অনুবন্ধ নারে ছাড়িবারে ॥
পিতা মাতার যাহাতে করিলা অনাদরে।
অন্যজন কেবা তাহা না বুঝি বিচারে ॥
কৃষ্ণে সে দুস্ত্যজ্য নহে সুত্যজ্য সর্ব্বথা।
পরাঙ্গনা সহিতে বিহার যথা তথা ॥

একজনা ত্যজিয়া বিহার অন্যা সনে।
বৈরাগী তীব্রতা কৃষ্ণের আশ্চর্য্য কথনে ॥

তথাহি।

অন্যথা গো ব্রজে তস্য স্মরণীয়ং নচেষ্মহে।
স্নেহানুবন্ধো বন্ধূনাং মুনেরপি সুদুস্ত্যজঃ ॥

যদি কহ পিতা মাতা ভ্রাতাদি সহিতে।
না থাকে মমতা প্রয়োজনাভাব হৈতে ॥
স্ত্রীগণে লম্পট কৃষ্ণ তোমরা সুন্দরী।
প্রয়োজন আছে কি না দেখহ বিচারি ॥
কৃষ্ণের স্মরণ যোগ্যা তোমরা সর্ব্বথা।
অবধান কর তবে কহিয়ে যে কথা ॥
অন্যের সহিতে যেই প্রয়োজন রতি।
নিশ্চয় জানিহ নিন্দা হয় সেই মৈত্রী ॥
প্রয়োজন যাবৎ তাবৎ সে সকলি।
সে সকল অর্থ বিড়ম্বন রূপ বলি ॥
সে মৈত্রীর কর্ত্তা প্রতিযোগী প্রয়োজক।
যে উপকরণ সর্ব্ব অর্থ সুনিরর্থক ॥
পুরুষ সকল করে স্ত্রীগণে যে প্রেমা।
ষট্‌পদ পুষ্পেতে তার দিয়েত উপমা ॥
সৌন্দর্য্য সৌরভ সৌকুমার্য্য মাধুর্য্যেতে।
পুষ্পের সদৃশ নারীগণ হয় যাতে ॥
শোভনমনস্কা অচঞ্চল চিত্তা তথা।
প্রয়োজন লোভে মৈত্রী করিয়ে সর্ব্বথা ॥
ষট্‌পদ সদৃশ করে সবাকারে ত্যাগ।
স্বচাঞ্চল্য দোষে স্থানান্তরে অনুরাগ ॥
যৈছে সৌরভাদি গুণযুক্তা পুষ্পবনে।
সকৃৎ করিয়া পান ত্যজে ভৃঙ্গগণে ॥
পুষ্পের নাহিক দোষ চঞ্চল ভ্রমর।
মধুময় পুষ্প ত্যজি যায় স্থানান্তর ॥
পুষ্প স্বদাক্ষিণ্যগুণে নিষেধ না করে।
যে সে ভৃঙ্গ আসিয়া যে মধুপান করে ॥
আমরা যদ্যপি সবে হৈয়ে পররামা।
কৃষ্ণৈকনিষ্ঠতা মাত্র অতিশয় বামা ॥
মাধুর্য্যাদি গুণযুতা আমরা সদায়।
তে তাঁহার সম্ভোগ যোগ্য হয় ॥

প্রয়োজক সদ্ভাব ও মৈত্রীর অভাব।
ষট্‌পদ সদৃশ না বুঝেন লাভালাভ ॥

তথাহি।

অন্বেষ্যর্থ কৃতামৈত্রী নাবদর্থ বিড়ম্বনং।
পুংভিঃ স্ত্রী সুকৃতা যদ্বৎ সুমনঃ স্থির ষট্‌পদৈঃ ॥

তার মধ্যে নিজ প্রয়োজন অসদ্ভাবে।
নিশ্চয় মৈত্রীর যৈছে হয়ত অভাবে ॥
দীপক ন্যায়েতে কহে সে সব দৃষ্টান্ত।
উদ্ধব বসিয়া মাত্র শুনয়ে একান্ত ॥
ধন প্রাপ্তাবধি বেশ্যাগণ যারে ভজে।
ধনহীন হৈলে তারে তৎক্ষণে সে ত্যজে ॥
পালন করিতে অসমর্থ হৈলে রাজা।
তাতে অনুরাগ ছারি ত্যাগ করে প্রজা ॥
বিদ্যা অধ্যয়ন হৈলে বিদ্যার্থী যে জন।
অধ্যাপক আচার্য্য সে করয়ে তাড়ন ॥
পুরোহিত তাবৎ থাকয়ে তার ঘরে।
দক্ষিণা না পাইলে যজমানে ত্যাগ করে ॥
পক্ষিগণ রহে ফলবন্ত বৃক্ষোপরে।
ফলহীন হৈলে সে বৃক্ষেরে ত্যাগ করে ॥
নানাবিধ মৃগ থাকে অরণ্য ভিতরে।
বন দগ্ধ হৈলে ছাড়ি যায় বনান্তরে ॥
ব্যভিচারবতীকে যে উপপতি ভজে।
ভোগ করি তারাই রমণবতী ত্যজে ॥
তাবৎ সম্ভোগ করে যাবৎ যৌবন।
যৌবন অভাবে করে অবশ্য ত্যজন ॥

তথাহি।

নিঃস্বং ত্যজন্তিগণিকাহরণ্যং নৃপতিং প্রজাঃ।
অধীতবিদ্যা আচার্য্যমৃত্বিজো দত্তদক্ষিণাং।
খগা বীতফলং বৃক্ষং ভুক্ত্বা চাতিথয়ো গৃহং।
দগ্ধং মৃগা স্তথারণ্যং জারাভুক্তরতাং স্ত্রিয়ং ॥

নিজ প্রয়োজন কৃত প্রেম যেই হয়।
সে সকল কথা এই কহিনু নিশ্চয় ॥
এতেক কহিয়ে প্রয়োজনের সদ্ভাবে।
মৈত্রীর অভাব কৃষ্ণ করে কেন তবে ॥
অতএব বুঝি পুরনাগরীর সনে।
প্রয়োজন সিদ্ধি কৃষ্ণ করয়ে এক্ষণে ॥

তাঁর স্মরণীয়। মোরা কিরূপে বা হৈয়া।
মোসবার প্রতি প্রেম অভাব দেখিয়া ॥
ইতিমধ্যে কহিয়ে বচন শুন আর।
বহুপতি পরকাম উপাধিক যার ॥
উপপতি প্রতি করে প্রেম অনুরাগ।
বহু নিষ্ঠা জানিলে করিতে পারে ত্যাগ ॥
আমরা অনেক সবে কৃষ্ণৈক নিষ্ঠতা।
তাঁর সুখ লাগি তাঁতে প্রেম যে সর্ব্বথা ॥
কৈশোর আরম্ভে কত নহে কামোপাধি।
বাল্যাবধি তাঁতে প্রেম করি নিরুপাধি ॥
তথাপিহ মোরা ত্যাজ্যা হইলাম যবে।
তস্মাৎ দৃষ্টান্ত দিতে স্থান নাহি তবে ॥
নিরুপম নিন্দ্যকর্ম্ম কৃষ্ণের কহয়।
যে বলে যে করে সব কৃষ্ণ-প্রেমময় ॥

তথাহি শ্রীভাগবতে।

ইতি গোপ্যোহি গোবিন্দগতবাক্কায়মানসাঃ।
কৃষ্ণদূতে ব্রজায়তে উদ্ধবে ত্যক্ত লৌকিকাঃ।
গায়ন্ত্যঃ প্রিয়কর্ম্মাণি রুদন্ত্যশ্চ গত হ্রীয়ৎ।
তস্য সংস্মৃত্য যানি কৈশোর বাল্যয়োঃ অনয়োঽর্থঃ

যথারাগঃ।

এইমত গোপীগণে, বাহ্যবৃত্তি বিস্মরণে,
কৃষ্ণগত বাক্য কায়মনে।
কৃষ্ণ দূতোদ্ধব যবে,ব্রজেতে আইলা তবে,
ত্যাগ কৈল লৌকিকাচরণে ॥
কহে শুক ব্যাসের নন্দন।
অত্যন্ত রহস্য কথা,রাজা পরীক্ষিত শ্রোতা,
প্রেমানন্দ রসে নিমগন ॥ ধ্রু ॥
যে নাগরী প্রেমরঙ্গ, করে উপপতি সঙ্গ,
কদাচিত না কহে বচনে।
সে অতি অকথ্য কথা, প্রেম রসময় গাঁথা,
নিজমুখে কহে গোপীগণে ॥
লজ্জা ধর্ম্ম গেল দূরে, ধৈরজ ধরিতে নারে,
রোদন করয়ে উচ্চৈঃস্বরে।
গান করে প্রিয়কর্ম্ম,কে বুঝে তাহার মর্ম্ম,
পুনঃ পুনঃ স্মরিয়ে অন্তরে ॥

কৈশোরে যতেক লীলা,পৌগণ্ডে যে কৈল
খেলা, যত ইতি করিল কৌমারে।
নিরুপাধি প্রেম হৈতে,সকল উঠয়ে চিত্তে,
শুনি উদ্ধবের চমৎকারে ॥
এখানে কহিব কথা, মন দেহ সব শ্রোতা,
অতিশয় অপূর্ব্ব বচনে।
ব্রজাঙ্গনাগণ যত, কৃষ্ণসুখ অভিমত,
বাল্যাবধি কৈল আচরণে ॥
ত্রিবিধ প্রকার রতি, মধুপুর দ্বারাবতী,
সাধারণী সমঞ্জসা হ'য়ে।
ব্রজে ব্রজবধূগণে, কৃষ্ণসুখের কারণে,
কেবল সমর্থা রতিময়ে ॥
রতিক্রমে প্রেম হয়, স্নেহ মান পরিণয়,
ক্রমে রাগ অনুরাগ সীমা।
তবে যে উপজে ভাব,তারে কহি মহাভাব,
কে কহিবে তাহার মহিমা ॥
মুকুন্দমহিষীবৃন্দে, সেই ভাব প্রেমানন্দে,
সদাই দুর্ল্লভ অতিশয়।
ব্রজদেবীগণ বৈদ্য, সতত সে ভাব হৃদ্য,
যারা কৃষ্ণসুখে সুখী হয় ॥
সেই ভাব পুনর্ব্বার, রূঢ় অধিরূঢ় আর,
দুই রূপে কহে মহাজনে।
সকল সাত্বিকোদ্দীপ্ত, এককালে যবে ক্লীপ্ত,
তবে রূঢ় করিয়া বাখানে ॥
রূঢ় উক্ত পরকার, হৈতে বিশিষ্টতা আর,
কোন দশা যাবে প্রাপ্ত দেখি।
সেই অনুভাবগণ, অপরূপ নিরূপম,
অধিরূঢ় করি তবে লিখি ॥
সেই অধিরূঢ় সারে, মোদন মাদন যারে,
দুইরূপে মণ্ডিতে কহয়ে।
তাহাতে প্রথম হয়, মোদন আশ্চর্য্যময়,
ত্রিজগতে কভু না জন্ময়ে ॥
উদ্দীপ্ত সৌষ্ঠব যার,হেন যে সাত্বিক সার,
শ্রীরাধামাধব দোঁহাকার।
যবে হয় এককালে, পণ্ডিত সকল বলে,
মোদন মাধুর্য্য সর্ব্বসার ॥

কান্তাগণ সঙ্গে করি, যগুপি বিহরে হরি,
রাধাভাব মোদন দর্শনে।
সবাকার মনে ক্ষোভ,সেভাব আস্বাদ লোভ,
কোন রূপে নহে আস্বাদনে ॥
প্রেমের সম্পত্তি খ্যাতা, হয় যে যে কৃষ্ণ-
কান্তা, তাসবার অতিক্রমকারী।
অতিশয়িতাদি গুণ, প্রেমাধিক্য নিরূপণ,
মোদন সকল ভাবোপরি ॥
রাধিকার যূথমাঝে, সর্ব্বদা মোদনরাজে,
কথন না হয় স্থানান্তর।
যেহোঁ অতি শোভাময়,হ্লাদিনী শক্তির হয়,
সুবিলাস অতি প্রিয়বর ॥
বিচ্ছেদ দশাতে পুনঃ,মোদন সেবি মোহন
যে বিরহ বিবশ হইতে।
সাত্বিক সুদীপ্তময়, কত অনুভাব হয়,
বিশেষিয়া না পারি বর্ণিতে ॥
শেষে দিব্যোন্মাদ হয়, সুবিদ্বানগণ কয়,
সে রসে রসিক যার হিয়া।
বৃন্দাবনেশ্বরীতে সে, মোহন প্রকট ভাসে,
অন্যজনে না দেখি চাহিয়া ॥
পুনঃ সে মোহনে যবে,কোন দেশান্তর লভে,
ভ্রমাভা কাপি বৈচিত্রময়ী।
তবে যত ভাব প্রেমা,ক্রিয়া মুদ্রা অনুপমা,
দিব্যোন্মাদ করি তারে কহি ॥
যাহাতে উদ্ঘূর্ণাময়, চিত্রে জল্প আদি হয়,
তার ভেদ অনেক প্রকার।
প্রথমে কহিব শুন, উদ্ঘূর্ণা সে বিলক্ষণ,
নানা বিবশতা চেষ্টা যার ॥
যেইকালে মধুপুরী, গমন করিলা হরি,
রাধিকার উদ্ঘূর্ণা সে দশা।
ললিতমাধব গ্রন্থে, নাটক প্রবন্ধ ছন্দে,
তৃতীয়াঙ্কে স্ফুট সব ভাষা ॥
অত্যন্ত বিরহ শোকে,প্রিয়ের সহদা লোকে,
গূঢ় রোষোঽভিজৃম্ভিত হৈয়া।
বহু ভাবময় জল্প, তারে কহি চিত্রজল্প,
তীব্রোৎকণ্ঠা অন্তিম পাইয়া ॥

তথাহি।

কাচিন্মধুকরং দৃষ্ট্বা ধ্যায়ন্তি কৃষ্ণসঙ্গমং।
প্রিয় প্রস্থাপিতং দূতং কল্পয়িত্বেদমব্রবীৎ ॥

কাচিৎ হ্লাদিনী সার, বৃত্তিরূপ প্রেম যার,
সপ্তম ভূমিকা মহাভাব।
তন্ময়ী রাধিকা নামা, যার চেষ্টা অনুপমা,
অনন্ত অপার প্রেমভাব ॥
মথুরা-অঙ্গনা সনে, কৃষ্ণের বিহার মানে,
ভাবিয়া উদ্ধতমনা হৈলা।
মধুকর দেখি মনে, কৃষ্ণদূত করি মানে,
মোর প্রসাধনে পাঠাইলা ॥
এতেক কল্পনা করি, ভ্রমরে নেত্রান্ত ধরি,
করিতে লাগিলা প্রজল্পনে।
মধুকর-উপদেশে, উদ্ধবের প্রতি ভাষে,
ব্যাজ স্তুতি নিন্দা সুবন্দনে ॥
অসংখ্য ভাব বৈচিত্রী, দুস্তর সে চমৎকৃতি,
চিত্রজল্প দশা সুনিশ্চয়ে।
যগুপি নাহিক পার, অতিশয় সুবিস্তার,
সংক্ষেপার্থ করি নিবেদয়ে ॥
দশ অঙ্গ চিত্রজল্প, প্রথমতঃ সে প্রজল্প,
দ্বিতীয়ে পরিজল্পিত নামে।
তৃতীয়ে যে আজল্প, চতুর্থে সে উজল্প,
সংজল্প পঞ্চম অঙ্গাখ্যানে ॥
অবজল্প ষষ্ঠে মত, সপ্তমে অভিজল্পিত,
অষ্টমে আজল্প কহি যারে।
নবমে যে প্রতিজল্প, দশমেতে সে সুজল্প,
দশমে ভ্রমরগীতাসারে ॥

তথাহি।

চিত্রজল্পদশাঙ্গোঽয়ং প্রজল্প পরিজল্পিতং।
আজল্পোজ্জল্প সংজল্পা অবজল্পোঽভিজল্পিতং ॥
আজল্পাঃ প্রতি জল্পাশ্চ সুজল্পশ্চেতি কীর্ত্তিতঃ।
এষ ভ্রমরগীতায়াং দশমে প্রকটিকৃতঃ ॥
অসংখ্যা ভাববৈচিত্রী চমৎকৃতি সুদুস্তরঃ।
অপিচেচ্চিত্র জল্পোঽয়ং মনাক্ তদপি কথ্যতে ॥

তত্র প্রজল্প। তল্লক্ষণং।
অসূয়েৰ্ষ্যামদ যুবা যোঽবধীরণমুদ্রয়া।
প্রিয়াস্যাকৌশলোদগার প্রজল্পঃ স তু কীর্ত্যতে ॥

অসূয়া প্রযুক্ত ঈর্ষা ভাগবত চিত্তে
অহঙ্কারোদ্গমে অধীরণ উদগতে ॥
শেষে যে করয়ে প্রিয় অকৌশলোদ্গার।
চিত্রজল্পে প্রজল্পে আখ্যান হয় তার ॥

তথাহি।

মধুপকিতব বন্ধো মাস্পৃশাংঘ্রিং স্বপত্ন্যাঃ
কুচবিলুলিত মালা কুঙ্কুমশ্মশ্রুভির্নঃ।
বহতু মধুপতি স্তন্মানীনাং সংপ্রসাদং
যদুসদসি বিড়ম্ব্যং যস্য দূতস্ত্বমীদৃক্ ॥

যথা রাগঃ।

স্বপদ কমল, সৌরভ চঞ্চল,
ভ্রমত ভ্রমরা হেরি।
তহি প্রতি জল্পতি, দিব্যোন্মাদবতী,
শ্রীবৃষভানু কিশোরী ॥
তুমিত মধুপ, মধুপুরাধিপ,
তোমারে কে দূত কৈলা।
পীতাম্বর সখ, প্রেমাম্বুমুরুখ,
ব্রজপুরে কেনে আইলা ॥ ধ্রু ॥
শুন হে মধুপ, ধূর্ত্তজন বন্ধু,
তোরে নিষেধিয়ে আমি।
কি তব বচনে, মোসবা চরণে,
পরশ না কর তুমি ॥
যদি কর মনে, হেন কহে কেনে,
কৃষ্ণের ধূর্ত্ততা কিবা।
সেইত বচন, কহিব এখন,
সাবধানে মন দিবা ॥
বৃন্দাবন বাসে, আপনি সে ভাষে,
মুঞিতো সবার ঋণী।
গমনের কালে, দূতদ্বারে বলে,
তুরিতে আসিব আমি ॥
এতেক কহিয়া, রহে পাসরিয়া,
প্রবঞ্চক অতিশয়।
অতএব তারে, ধূর্ত্ত কহি তোরে,
বৃথা দুঃখ উপজয় ॥

এত সব শুনি, বন্ধু-দোষ মানি,
পুনরপি তুমি কহ
তোমার চরণে, করিতে প্রণামে,
কি কারণে নিষেধহ ॥
তবে যে বচন, কহি তাহা শুন,
পুষ্পরসে মাতোয়াল।
মদ্যপ সদৃশ, তোমার পরশ,
কখন না হয় ভাল ॥
পরশিলে মাত্র, হৈব অপবিত্র,
এ লাগি কহিয়ে তোরে।
যদি নমস্কারে, থাকে প্রয়োজন,
তবে কহ যাই দূরে ॥
যদি কহ অয়ি, কৃষ্ণপ্রিয়ে ময়ি,
মিথ্যা অপবাদ দেহ
পুষ্পরস খাই, কভু দুষ্ট নই,
মাতাল কেমনে কহ ॥
তাহার কারণ, কহিব এখন,
শুনি বিচারহ মনে।
পরিবাদ নহে, সহজ কহিয়ে,
মাতাল সমান গুণে ॥
স্বপত্নী কুচেত, কৃষ্ণবক্ষকৃত,
বিলোলিতা যেই মালা
কুচযুগে করি, কৃষ্ণবক্ষে ধরি,
কিবা নির্ম্মর্দ্দিত ভেলা ॥
তাতে সব কুচ, কুঙ্কুমসংযুত,
মালার সৌরভ পাঞা
তার মধুপানে, হৈয়া মাতোয়াল,
এথা আইলা দূত হৈয়া ॥
সেইত কুঙ্কুম, চিহ্ন পতি সম,
দেখিয়ে তোমার মুখে
ও মুখে চরণে, ছুঁইবে কেমনে,
তেঞি নিষেধিয়ে তোকে
আমরা মানিনী, এই তত্ত্ব জানি,
প্রসাদন লাগি আইলা।
সে কুচকুঙ্কুম, বিনা প্রক্ষালন,
না বুঝিয়া দূত হৈলা ॥

বিবেক অভাবে, হেন কৈল যবে,
সে মদ্যপান লক্ষণে
তোর দরশনে, বাড়ে আর মানে,
বিচারি দেখহ মনে ॥
যদি কহ শুন, হও পরসন্ন,
যৈছে তৈছে হই আমি।
শুন হে মধুপ, মদ্যের পালক,
মধুপুরে যাও তুমি ॥
নিজ প্রভু পেয়, সে মদ্য পালয়,
পিব তাহা নিরবধি।
সে কর্ম্ম করণে, দূত প্রকরণে,
তোমারে সে হয় বিধি ॥
যদি কহ মোরে, কৈলে তিরস্কারে,
চলি যাব মধুপুরে
আপনে আসিয়া, গোপেন্দ্রনন্দন,
প্রসাধন করু তোরে ॥
তাহার কারণ, শুনহ এখন,
সে কেনে সাধিবে মোরে
নানা সুবন্ধানে, করিয়া সাধনে,
যবে ছিলা ব্রজপুরে ॥
ব্রজে ব্রজেশ্বরী, গর্ভজাত হরি,
ব্রজেন্দ্রনন্দন সেহোঁ।
ভাগ্যবশ হৈতে, ক্ষত্রিয়কুলেতে,
মধুপতি হৈল তিহোঁ ॥
অতএব মানিনী, ক্ষত্রিয়-রমণী,
গণের প্রসাদ বহু।
সদা সবাকার, সহিতে বিহার,
করি সবা প্রসাদউ ॥
মধু-স্ত্রী অগণ্যা, রূপ গুণ ধন্যা,
সদাই বিহার করে
একের সহিতে, বিহার করিতে,
অন্যমনে নাম ধরে ॥
তার প্রসাদনে, মানবতী আনে,
তবে প্রসাদন করু।
প্রবাহ রূপেতে, সবার সহিতে,
সে মধুপতি বিহরু ॥

তাহাতে এখানে, করিতে গমনে,
অবসর নহে তাঁর
অথবা এখানে, গোপাঙ্গনাগণে,
কিবা প্রয়োজন আর ॥
যদি কহ পুনঃ, করি নিবেদন,
কৃষ্ণপ্রিয়ে দেবী রাধে।
তুমি সেই হরি, প্রিয়া সর্ব্বোপরি,
সব সৌভাগ্যের নিধে ॥
যদি বা তোমাতে, নহে তার চিত্তে,
তবে কেনে তিহোঁ মোরে।
এই ব্রজপুরী, পাঠাইলা হরি,
সাধন করিতে তোরে ॥
তবে কহি শুন, অতি বিলক্ষণ,
যার দূত তোমা হেন
যাদব-নাগরী, রতি-চিহ্নধারী,
যদুসভা বিড়ম্বন ॥
তাহা সবাকার, পতিব্রতা সার,
সে কৃষ্ণ করই নাশে।
ব্যক্ত হবে যবে, যদুগণে তবে,
বিড়ম্বন সুবিশেষে ॥
তুমি যার দূত, শুন এ অদ্ভুত,
যদুর দেশের দোষে।
যাদব-রমণী, কৃষ্ণভোগ্যা জানি,
নিন্দা হৈবে সর্ব্ব দেশে ॥
শ্লেষেত কহত, তুমি যার দূত,
ঈদৃশ সে মধুপতি।
মধুনামিতি, মদ্যানাং পতি,
মদ্যপ নিশ্চয় অতি ॥
যে মদ্যপ বিক্ষেপে, তোমা হেন রূপে,
ভ্রমরেতে দূত কৈল।
সে হরি যেখানে, যাহ সেইখানে,
তোরে এ বচন কৈল ॥
কিতবের বন্ধু, মধুপ কহিতে,
প্রথমে অসূয়া হৈল
সপত্নীর কুচ, কুঙ্কুম বোলিতে,
ঈর্ষা ভাব উপজিল ॥

আমার চরণ, না কর স্পর্শন,
এই অহঙ্কার হয়।
মথুরা-নাগরী, গণ প্রসাদউ,
মুদ্রাবধীরণে কয়॥
যদু যদশীতি, বচনে বদতি,
প্রিয় অকৌশলোদগার
চিত্রজল্প হেন, শুন শ্রোতাগণ,
প্রজল্প আখ্যান যার॥
শ্রীনন্দনন্দন, সদা নিমগন,
রাধা-ভাব-গুণ মতি।
এ নন্দকিশোর, দাস তহি ভোর,
সেই ভাব অনুগতি॥

পয়ার।

এইমত চিত্রজল্প আর নব অঙ্গে।
নবশ্লোকে কহে নানা ভাব রস রঙ্গে॥
অন্য কি কহিব যাহা উদ্ধব আপনে।
কৃষ্ণ যারে আপন সমান করি মানে॥
শ্রীকৃষ্ণচন্দ্রের কথা বাখানয়ে যেহোঁ।
ব্রজাঙ্গনার ভাব প্রেম না বুঝয়ে তেহোঁ।
যদবধি যশ অঙ্গ কৈল প্রজল্পন।
অতি চিত্র চমৎকার করিয়া শ্রবণ॥
শ্রীরাধার প্রেম ভাব তরঙ্গ লহরী।
সর্ব্বভাবামৃত শ্রেষ্ঠা অতি চমৎকারী॥
সে তরঙ্গ হিল্লোলে উদ্ধব নিমগনে।
আপনার রক্ষা করে অনেক যতনে॥
যোগ জ্ঞান সংপুটে সঙ্কেত যে আনিল।
মহাভাব তরঙ্গে বহিয়া কাঁহা গেল॥
কৃষ্ণপ্রিয় উদ্ধবের যাতে চমৎকার।
সে ভাব তরঙ্গ বর্ণে যোগ্যতা কাহার॥
রাধিকার চিত্রজল্প করিতে শ্রবণে।
কৃষ্ণ মধুকররূপে কহে মহাজনে॥
কৃষ্ণ প্রতি করে যেই তাড়ন ভর্ৎসন।
তার ভাব বর্ণিবে এমন কোন্ জন॥
সেই প্রেম ভাবগণে করি নমস্কার।
সংক্ষেপে কহিনু কিছু না কহিনু আর॥
শ্রীগুরু বৈষ্ণব পাদপদ্মে করি আশ।
বৃন্দাবন লীলামৃত কহে নন্দকিশোর দাস॥

ইতি শ্রীবৃন্দাবন লীলামৃতে যোগিয়া স্থান বিবরণে শ্রীউদ্ধব সংবাদে
চিত্রজল্পদশা কথনং নাম বিংশতিতমোঽধ্যায়ঃ সম্পূর্ণ।

# একবিংশতি অধ্যায়ঃ

## গোপীদিগের প্রতি উদ্ধবের যোগ কথন।

বন্দে নন্দ ব্রজস্ত্রীণাং পাদরেণুমভীক্ষ্ণশঃ।
যাসাং হরিকথোদ্গীতং পুনাতি ভুবনত্রয়ং॥

তবে নিঃশবদে রহে করি প্রজল্পনে।
কৃষ্ণ দরশনে সবে উৎকণ্ঠিত মনে॥
দেখিয়া উদ্ধব সবা সান্ত্বনা করিয়া।
প্রিয়কথা কহে পুনঃ সবা সম্বোধিয়া॥
তোমরা নিশ্চয় পূর্ণ অর্থানুকৃতার্থা।
কৃষ্ণেতে অর্পিত মন হেনমতে যথা॥
অন্য ভক্তগণ-মন অর্পিত কৃষ্ণেতে।
সর্ব্বভাবে ঐছে কাঁহা না পাই দেখিতে॥

তথাহি শ্রীউদ্ধব উবাচ।
অহোযুয়ং স্ম পূর্ণার্থা ভবত্যো লোকপূজিতাঃ।
বাসুদেবে ভগবতি যা সমাত্যর্পিতং মনঃ॥

দানাদি সাধনে কৃষ্ণভক্তি সবে সাধে।
সে সব ক্রিয়াতে ভক্তি কভু নাহি বাধে ॥
বিষ্ণু বৈষ্ণবে সম্প্রদান করে সেই দান।
একাদশী আদি কহি ব্রতের বিধান ॥
কৃষ্ণার্থে ভোগাদি ত্যাগ তারে কহি তপ।
হোম যে বৈষ্ণব মত বিষ্ণুমন্ত্র জপ ॥
স্বাধ্যায় সে বেদপাঠ:গোপাল আপনি।
নানাবিধ শ্রেয় কহি বহু ভক্তজ্ঞানী ॥
এতেক প্রকারে যবে কৃষ্ণে ভক্তি করে।
তথাপি এ প্রেম সম না কহি তাহারে ॥

যথা।—

দান ব্রত তপ হোম জপঃ স্বাধ্যায় সংযমৈঃ।
শ্রেয়ভির্বিবিধৈশ্চান্যৈ কৃষ্ণে ভক্তির্হি সাধ্যতে ॥

তোমা সবার ভক্তি সবা হৈতে বিলক্ষণা
সর্ব্ব শ্রেষ্ঠা প্রবর্ত্তন করিলা সে প্রেমা ॥
পূর্ব্বেতে প্রকট নাহি ছিল এ ভজন।
রাগাত্মিকা ভক্তি এবে হৈল প্রকটন ॥
রাগানুগা ভক্তি লোকে এখন করিবে।
ভক্তভাগ্যে সর্ব্ব দেশ প্রচার হইবে ॥

যথা।—

ভগবত্যুত্তমশ্লোকে ভবতিভিরনুত্তমা।
ভক্তিঃ প্রবর্ত্তিতাদিষ্ট্যা মুনীনামপি দুর্ল্লভা ॥

স্বজন ভবন পতি আদি ত্যাগ করি।
কৃষ্ণেরে ভজিলে তাতে মানি ভাগ্য করি ॥

যথা।—

দিষ্টা পুত্রান্ পতিন্ দেহান্ গেহাংশ্চ ভবনানি চ
হিত্বা বৃণীতয়ুরং যৎ কৃষ্ণাখ্যাং পুরুষং পরং ॥

যদি কহ মোরা নিজ ধর্ম্ম ত্যাগ করি।
যস্মাৎ সে পরপুরুষ ভজিলাম হরি ॥
তাতে তোমার ভাগ্য কিবা মোসবারে কহ
নিবেদন করি তবে শ্রবণ করহ ॥
অধোক্ষজ অন্যের প্রত্যক্ষ যেহোঁ নয়।
সে কৃষ্ণ দুর্ল্লভ প্রেম যদি কারো হয় ॥
সকল স্বরূপ সহ পূর্ণ যেই ভাব।
কৃষ্ণেতে সবার হয় সেই মহাভাব ॥
প্রেমের সপ্তম কক্ষা সেই ভাব হয়।
মোসবাতে সদা লক্ষ্যাদিকে কভু নয় ॥

সেই প্রেমার অধিকারী তোমা সবাকারে।
করিলেন কৃষ্ণ নাহি করিলা অন্যেরে ॥
অতএব অনুগ্রহ বিরহ করণে।
মোরে অতিশয় কৈলা পাইল দর্শনে ॥
চিত্রজল্প আদি মহাভাব ভেদগণ।
যে বিরহে আমারে করাইল দর্শন ॥
তোমা সবার কৃষ্ণেতে বিরহ নহে যবে।
ব্রজপুরে কৃষ্ণ তবে না পাঠাইত তবে ॥
এমত আশ্চর্য্য না পাইতাম দর্শন।
এতাবতা ভাগ্যাবধি কৈল নিবেদন ॥

সর্ব্বাত্মভাবোঽবিকৃতো ভবতীনামধোক্ষজে।
বিরহেণ মহাভাগা মহান্মেঽনুগ্রহঃ কৃতঃ ॥

যদি কহ এই শ্লাঘা করি মোসবারে।
সান্ত্বনা করিতে কি আইলা ব্রজপুরে ॥
কিবা কিছু কৃষ্ণ-সন্দেশাদি আছে সঙ্গে।
দুঃখোপশম হয় কহরে প্রসঙ্গে ॥
তবে শুন কৃষ্ণের সন্দেশ যেই কথা।
তোমা সবার সুখাবহ হয় যে সর্ব্বথা ॥
কৃষ্ণের রহস্য কার্য্য কর্ত্তা যে বচন।
যাহা লৈয়া আমার এখানে আগমন ॥

শ্রূয়তাং প্রিয়সন্দেশো ভবতীনাং সুখাবহঃ।
যমাদায় গতোভদ্রা অহং ভর্ত্তুরহস্করঃ ॥

তার পর উদ্ধব ভাবিয়া নিজ মনে।
কৃষ্ণের সন্দেশ বার্ত্তা করিয়া স্মরণে ॥
মোর প্রভুর এতাদৃশ বাক্য প্রয়োজন।
আমার দুর্গম এত করিয়া ভাবন ॥
পরোক্ষে কহেন কৃষ্ণ সন্দেশ যে কহে।
নিবেদন করি সবে মন দেহ তাহে ॥

তথাহি শ্রীভগবানুবাচ।

ভবতীনাং বিয়োগে মে নহি সর্ব্বাত্মনা ক্বচিৎ।
ভূতানি ভূতেষু খং বায়ুগ্নিজল মহীং।
তথাহঞ্চ মনঃ প্রাণ বুদ্ধিরিন্দ্রিয়গুণাশ্রয়ঃ।
আত্মানাত্মানাং সৃজেঽহং মনুপালয়ে।
আত্মমায়ানুভাবেন ভূতেন্দ্রিয় গুণাত্মন।
আত্মজ্ঞানময়ঃ শুদ্ধো ব্যতিরিক্তো গুণান্বয়ঃ ॥
সুষুপ্তিস্বপ্নজাগ্রদ্ভির্মনোবৃত্তিভিরীয়তে।
যেনেন্দ্রিয়ার্থান্ ধ্যায়েত মৃষাস্বপ্নবদুত্থিতঃ।

তন্নিরুধ্যাদিন্দ্রিয়াণি বিনিদ্রঃ পত্যপদ্যতঃ।
এতদন্তঃ সমাম্নায়ো যোগঃ সাংখ্যং মনিষীণাং।
ত্যাগস্তপোদমঃ সত্যং নদ্যন্তাইবাপগাঃ।
যদহং ভবতীনাঃ বৈদূরে বর্ত্তে প্রিয়োদশাং।
মনসঃ সন্নিকর্ষার্থং মদনুধ্যান কাম্যয়া।
যথাদূরচরে প্রেষ্ঠে মনয়া বেশ্ম বর্ত্ততে।
স্ত্রীণাঞ্চন তথাচেতঃ সন্নিকৃষ্টেঽক্ষি গোচরে।
ময্যাবেশ্ম মনঃ কৃষ্ণে বিমুক্তাবেশ বৃত্তি যৎ।
অনুস্মরন্ত্যো মাং নিত্য মচিরান্মামুপৈষ্যথঃ।
যাময়া ক্রীড়তা রাত্র্যাং বনেঽস্মিন্ ব্রজ আস্থিতঃ
অলব্ধরাসাঃ কল্যাণ্যো মাপুর্মদ্বীর্য্য চিন্তয়েতি॥

এইমত প্রিয়তম-আদেশ শুনিয়া।
তৎ সন্দেশ গতস্মৃতি সকলে হইয়া॥
ব্রজবধূগণ সবে উদ্ধবের প্রতি।
প্রীতযুতা হৈয়া কহে কৃষ্ণ গতি মতি॥

তথাহি গোপ্য উচুঃ।
দিষ্ট্যাহিতঃ হতঃ কংসো যদূনাং সানুগোপকৃৎ।
দিষ্ট্যাপ্তৈর্লব্ধ সর্ব্বার্থে কুশল্যাস্তেঽচ্যুতোঽধুনা।
কচ্চিদ্গদাগ্রজঃ সৌম্য করোতি প্রিয়যোষিতাঃ।
প্রীতিং নঃ স্নিগ্ধ স ব্রীড়হাসোদারেক্ষণার্চ্চিতঃ।
কথং রতি বিশেষজ্ঞঃ প্রিয়শ্চ পুরযোষিতাং।
নানুবধ্যেত তদ্বাক্যং বিভ্রমৈশ্চানুভাজিতঃ॥

পরামর্শ করি সবে কহে অনুরাগে।
ত্যাগযোগ্যা দেখিয়া সে কৃষ্ণে কৈল ত্যাগে।
কেহ যদি করে প্রেম নিকৃষ্টার সনে।
ত্যাগ করি স্মরণ করয়ে দোষ গুণে॥
এতেক বিচারি সবে প্রেমের আবেশে।
নিশ্চয় করিয়া জিজ্ঞাসয়ে হরিদাসে॥
মোরা গ্রাম্যা অবিদগ্ধা স্বৈর কথান্তরে।
গান নর্ম্ম প্রহেল্যাদি রচনা ভিতরে॥
পুরস্ত্রী সবারে কৃষ্ণ করিয়া স্মরণে।
কখন কহয়ে গোপীগণ ইহা জানে॥
কিবা হেন নর্ম্মগান গোপিকা না জানে।
হেনরূপে কখন বা করয়ে স্মরণে॥

তথাহি।
অপিস্মরতিনঃ সাধো গোবিন্দঃ প্রস্তুতে কচিৎ।
গোষ্ঠীমধ্যে পুরস্ত্রীণাং গ্রাম্যাস্বৈর কথান্তরে॥

সবে সবা প্রতি কহে বক্রোক্তি কারণে
বৃথা কৃষ্ণের পুরস্ত্রীগণের বিনিন্দনে॥

স্পষ্ট করি কেন নাহি কহ হরিদাসে
বৈদগ্ধ্যাদি অন্য নর্ম্মাদিক পরিহাসে॥
মোসবা অভাগ্যবশে হৈলা বিস্মরণে।
সে রাস প্রসঙ্গ কি বিস্মৃতি কৃষ্ণ মনে॥
এতেক কহিয়া সবে রোদন করিয়া।
সে রাস প্রসঙ্গ কথা কহে বিশেষিয়া॥
সে সকল নিশা কভু করেন স্মরণে।
যে নিশাতে কৃষ্ণ তবে মোসবার সনে॥
কুন্দ কুমুদেন্দু ফুল্ল উজ্জ্বল কিরণে।
সুশোভন বৃন্দাবন যমুনাপুলিনে॥
রাস মধ্যে সবা সহ করিল রমণে।
যাতে সুমধুর ধ্বনি নূপুর চরণে॥
বিমানচারিণী বহু স্বর্গাঙ্গনাগণ।
যে লীলা কৌতুক কথা করিলা স্তবন॥
অতএব পুরাঙ্গনা বরাকিনগণে।
নৃত্য গীত বাদ্যরস কথা কিবা জানে॥
মথুরাতে কোথা বা পুলীন এতাদৃশ।
কৃষ্ণ অভিমত নৃত্য গীতাদি বিশেষ॥
সে চূড়া মুকুট বনমালা সে চন্দন।
কে জানয়ে সে তাম্বূলবিটিকা রচন॥
মধুরা নিবাসে কৃষ্ণ-সুখ গেল সব।
সে আনন্দ অভাব করিয়া অনুভব॥
আমরা দুঃখেতে মরি তাঁর দুঃখ জানি।
মোসবা সদৃশ যদি থাকে বিলাসিনী॥
তাসবা সহিতে সুখ রাসোল্লাস করে।
বেণুবাদ্য বিনোদেতে সে কৃষ্ণ বিহরে॥
তাঁর সুখ যদ্যপি শুনিয়ে কার মুখে।
এ বিরহে আমরা বর্ত্তিয়ে সেই সুখে॥
এইমত কহে সবে প্রেমের আবেশে।
যাহা শুনি বিস্ময় হইল হরিদাসে॥

তথাহি।
তাং কিং নিশাঃ স্মরতি যা সুখদাপ্রিয়াভি,
বৃন্দাবনে কুমুদ কুন্দশশাঙ্ক রম্যে।
রেমেক্কণচ্চরণনূপুর রাসগোষ্ঠ্যা,
মস্মাভিরীড়িত মনোজ্ঞ কথং কদাচিদিতি॥

পরামর্শ করি কহে সব সখীগণ।
মধুপুরে নাহি কৃষ্ণ সুখের কারণ॥

তস্মাৎ সে স্থান হৈতে সমুদ্বিগ্ন মনে।
বৃন্দাবন মাঝে পুনঃ করিব গমনে॥
এত বিচারিয়া কহে সমভাবাগণ।
উদ্ধব বসিয়া তাহা করেন শ্রবণ॥

তথাহি।

অপ্যেষ্যতীহ দামার্হস্তপ্তাঃ স্বকৃতয়া শুচা।
সংজীবয়ন্নু গাত্রৈর্যথেন্দ্রোবনমম্বুদৈরিতি॥

এত শুনি অন্যা বাম্যস্বর স্বভাবেতে।
সখীগণ প্রতি কহে তারা শুনে সবে॥
রাসাদি লীলাতে কৃষ্ণের কিবা প্রয়োজন।
তোমরা সকলে মুগ্ধা না বুঝ কারণ॥
কৃষ্ণ-অভিমত সুখ মোর মুখে শুন।
বক্রোক্তিতে সবা প্রতি কহেন বচন॥

তথাহি।

কস্মাৎ কৃষ্ণ ইহা যাতি প্রাপ্ত রাজ্যোহতাতীতঃ।
নরেন্দ্রকন্যা উদ্বাহ্য প্রীতঃ সর্ব্ব সুহৃদ্বৃত॥ :

পুনঃ কথা সখী কহে সহচরীগণে।
ঈর্ষাদিক ভাব তেজ কৃষ্ণে প্রেম শূন্যে॥
এত বলি তাঁর সর্ব্বত্রেতে উদাসীন।
কহিতে লাগিলা তত্ত্বকথা যে প্রবীণ॥

তথাহি।

কিমস্মাভির্বনৌ কোভিরণ্যাভির্বা মহাত্মনঃ।
শ্রীপতেরাপ্তকামস্তক্রীয়েতার্থঃ কৃতাত্মনঃ॥

এতেক শুনিয়া সব সহচরীগণ।
তাসবার প্রতি কহে পরীক্ষা বচন॥
তার প্রাপ্ত আশা সবে শীঘ্র কর ত্যাগে।
সর্ব্বথা দুস্ত্যজ্য সবে কহে অনুরাগে॥

তথাহি।

পরং সৌখ্যং হি নৈরাশ্যং স্বৈরণ্যপ্যাহি পিঙ্গলা
তজ্জানতীনাং ন কৃষ্ণে তথাপ্যাশা দুরত্যয়া॥

আর কিছু কহি সখীগণ শুন কথা।
লোভীজন লোভবস্তু কারণে সর্ব্বথা॥
পায় কিবা নাহি পায় উৎসুক অন্তরে।
কদাচিত লোভ সেই ছাড়িতে না পারে॥

তথাহি।

কিং উৎসবেতু সংত্যক্তু মুত্তমশ্লোকসংবিদং।
অনিচ্ছতোহপি যস্ত শ্রীরঙ্গান্নচ্যবতে কচিৎ॥

আর শুন যদি কৃষ্ণ বিস্মরণ হয়।
দূরে হয় আশা সেই দুর্ঘটাতিশয়॥
যতেক বিচার করি বিস্মরণ তরে।
অন্তরে স্মরণ হয় অতি মনোহরে॥

তথাহি।

সরিচ্ছৈল বনোদ্দেশাগারবেণুরবাইমে।
সঙ্কর্ষণ সহায়েন কৃষ্ণেনা তারিতাঃ প্রভো।
পুনঃ পুনঃ স্মারয়ন্তি নন্দগোপসুতং বত।
শ্রীনিকেতৈস্তৎ পদ কৈর্দিস্মর্ত্তুং নৈবশক্নুমঃ।
গত্যা ললিতয়োদারঃ রাসলীলাবলোকনৈঃ।
মাধ্ব্যাগিরাহৃত ধিয়ঃ কথং তদ্বিস্মরামহে॥

এইমত গোপীগণ যত কথা কয়।
উদ্ধব সকল চেষ্টা দেখিয়া বিস্ময়॥
যতেক সন্দেশ কথা উদ্ধব কহিল।
সে সব বচনে কারো হৃদ্বোধ নহিল॥
ব্রজলোক অভিমত সন্দেশ না কহি।
প্রেমের তরঙ্গ দেখি উদ্ধব সে রহি॥
তবে সবে উদ্ধবের অনাদর করি।
মথুরাভিমুখে সবে নিজ নেত্র ধরি॥
পরমার্ত্তি ভরে তবে সদৈন্য রোদনে।
উদ্দেশে কৃষ্ণেরে সবে করে সম্বোধনে॥
ওহে কৃষ্ণ অযোগ্যা আমা সবাকার।
চিত্ত-আকর্ষক নাথ চরিত্র তোমার॥
ওহে রমানাথ সে রময়া নাথ মালা।
অদ্ভুত মাধুর্য্য রাসসম্পত্তির লীলা॥
ব্রজনাথ তোমার নাথতি ব্রজপুরী।
হে আর্ত্তিনাশন গিরিগোবর্দ্ধনধারী॥
সম্প্রতি তোমার যে বিচ্ছেদ দুঃখার্ণবে।
আজি কালি গোকুলনাগরী নাশ হবে॥
হে গোবিন্দ স্বপালিতচরী বাণীগণ।
স্মরিয়া বুঝহ শীঘ্র করি নিবেদন॥
ব্রজের উদ্ধার কর করি আগমনে।
বৃথা প্রয়োজন কিবা দূত প্রস্থাপনে॥

তথাহি।

হে কৃষ্ণ হে রমানাথ ব্রজনাথার্ত্তিনাশন।
মগ্নমুদ্ধর গোবিন্দ গোকুল বৃজিণার্ণবে॥

এতেক কহিয়া পুনঃ সব গোপীগণে।
হা কৃষ্ণ হা কৃষ্ণ বলি করয়ে রোদনে॥
কোথা গেলা প্রাণনাথ মুরলীবদন।
একবার মোসবারে দেহ দরশন॥
মোসবা সহিতে সদা এই বৃন্দাবনে।
বিলাস করিতে অতি-আনন্দিত মনে॥
এক্ষণে মোসবা ছাড়ি কোথা-কার সনে।
কেমনে আছহ নাথ না পাই দর্শনে॥
এইমত প্রলাপ সবে করি পুনঃ পুনঃ।
মর্ত্ত কামা হৈলা সব ব্রজবধূগণ॥
বিচ্ছেদ-দুঃখেতে আশা শৈথিল্য দর্শনে।
আগে রহি উদ্ধব করয়ে নিবেদনে॥
শুন কৃষ্ণপ্রিয়া সব আমার বচন।
নিজ কান্তা বার্ত্তা কহি করহ শ্রবণ॥
এত কহি পুনঃ আর সন্দেশ বিশেষে।
শুকদেব সে কথা না কহে সবিশেষে॥
সন্দেশ শুনিতে সবে আনন্দ পাইল।
তৎক্ষণে বিরহজ্বর সব দূরে গেল॥
আপন সমান সে কৃষ্ণেরে সবে জানে।
উদ্ধবের পূজা করে বচন স্তবনে॥

তথাহি।

ততস্তাঃ কৃষ্ণসন্দেশৈর্ব্যপেত বিরহজ্বরাঃ।
উদ্ধবং পূজয়ামাসুর্জ্ঞাত্বাত্মানমধোক্ষজং॥

কৃষ্ণ কহিয়াছে সেই সন্দেশ বচনে।
উদ্ধব কহেন ব্রজবধূ সন্নিধানে॥
শুন প্রিয়তমাগণ সব মহাভাগে।
মৎ প্রেষিত প্রিয়তম উদ্ধবের আগে॥
নিজ নিজ নেত্রযুগ্ম মুদ্রিত করিবে।
তাহার দৃষ্টান্ত পূর্ব্বকথা শুন এবে॥
সখীগণ পূর্ব্বে নেত্র মুদ্রিত করিলা।
মুঞ্জাটবী দাবানলে তারা রক্ষা পাইলা॥
তৈছে বিরহাগ্নি-হৈতে তোমা সবাকারে
উদ্ধারিব যোগবলে দেখ সাক্ষাৎকারে॥
এত শুনি সবে নেত্র মুদ্রিত করিল।
শতকোটি বর্ষ সম সেইক্ষণ হৈল॥

এইমত কার্য্য যোগমায়ার কারণে
সবা সহ তাঁহা কৃষ্ণ করেন রমণে॥
বৃন্দাবন-বিহার যূথ ক্রীড়া মধুপান।
জলকেলি হিন্দোলাদি বিবিধ বন্ধান॥
অন্য না জানয়ে হেনরূপে কৃষ্ণ করে।
তবে তাসবার চিত্তে আনন্দ না ধরে॥
দেখিয়া উদ্ধব সেই মুহূর্ত্ত অন্তরে।
পুনরপি সম্বোধিয়া কহে সবাকারে॥
ওহে কৃষ্ণপ্রিয়াগণ শুন নিবেদন।
সম্প্রতি করহ সবে চক্ষু উন্মীলন॥
উদ্ধব-বচন শুনি ব্রজাঙ্গনাগণ।
আনন্দহৃদয়ে কৈল চক্ষু উন্মীলন॥
অধঃকৃত অক্ষ সব নিমীলিত হৈল।
গোপীগণ অতিশয় আনন্দ পাইল॥
পুনর্জ্জাত প্রায় আত্মা আপনাকে মানে।
সবে মেলি উদ্ধবের করয়ে পূজনে॥
এই কিবা শুন হে শ্লোকার্থে কহি আর।
যে সন্দেশ শুনি সবার আনন্দ অপার॥
কৃষ্ণ কহে শুন সব প্রেমাবতীগণে।
যদি সবে প্রাণত্যাগ ইচ্ছা কর মনে॥
তবেত সবার দশা শুনি অনুরাগে।
আমিহ নিশ্চয় প্রাণ করিব যে ত্যাগে॥
শপথ সহস্র করি কহিছি বচন।
তোমরা সকলে হও আমার জীবন॥
ব্রজ আগমনে যত্ন করি প্রতিক্ষণ।
তবে যে না পারি শুন তাহার কারণ॥
কাল কর্ম্ম কিবা প্রেমা প্রতিবন্ধ হয়।
তোসবা স্মরিতে মনে চিন্তা উপজয়॥
এতেক প্রকার যবে সন্দেশ শুনিল;
ব্রজবধূগণের বিরহজ্বর গেল॥
আপনাতে তাঁর প্রেমভাব সুনিশ্চয়।
লক্ষণ সন্তাপ যাহা সবার হৃদয়॥
অধোক্ষজ কৃষ্ণকে আপনা তুল্য মানি।
নিজ প্রাণ অধোক্ষজ কৃষ্ণে সবে জানি॥
সাধুবাদ নানাবিধ বচন স্তবনে।
উদ্ধবের পূজা করে ব্রজবধূগণে॥

শুনহ উদ্ধব যে কহিলে অতঃপর।
কৃষ্ণের সন্দেশে প্রাণ রাখিব তৎপর॥
যদি এই সন্দেশ না করিতে আখ্যানে।
তবে মোসবার অন্ত হইত মরণে॥
সর্ব্বনাশ হৈত তবে কহিনু নিশ্চয়।
ভাগ্যে সকলেরে রক্ষা কৈলে মহাশয়॥
এতেক বচনে উদ্ধবেরে সম্ভাষিল।
পূজন শব্দের এই বিশেষ কহিল॥
দশমাস ছিলা ঐছে নন্দের ভবনে।
গোপিকা সবের শোক কৈল বিমোচনে॥
কৃষ্ণলীলা কথা সে উদ্ধব গান করি।
আনন্দিত করিলেন গোকুলনগরী॥
কৃষ্ণকথা প্রসঙ্গে সে উদ্ধবের সনে।
ব্রজবধূগণ এক ক্ষণ করি মানে॥
যমুনা সে গিরিগোবর্দ্ধন বৃন্দাবন।
কুসুমিত বৃক্ষ সব করিয়া দর্শন॥
ব্রজবাসিগণে কৃষ্ণ স্মরণ করাঞা।
হরিদাস ব্রজে বিহরয়ে সুখী হৈয়া॥

তথাহি।

উবাস কতিচিন্মাসান্ গোপীনাং বিনুদন্ শুচঃ।
কৃষ্ণলীলাকথা গায়ন্ রময়ামাস গোকুলং॥
যাবন্ত্যহানি নন্দস্য ব্রজে বাসীৎ স উদ্ধবঃ।
ব্রজৌকসাং ক্ষণপ্রায় ন্যাসন্ কৃষ্ণস্য বার্ত্তয়া॥
সরিদ্বনগিরিদ্রোণী বীক্ষণ্ কুসুমিতান্ দ্রুমান্।
কৃষ্ণং সংস্মারয়ামাস হরিদাসো ব্রজৌকসাং॥

এইমত নিরবধি দেখি গোপীপ্রেম।
বিশুদ্ধ নির্ম্মল যেন দশবাণ হেম॥
কৃষ্ণাবেশে মনের বিক্লব অতিশয়।
দিব্যোন্মাদ দশা তাতে চিত্রজল্পময়॥
উদ্ধব পরম প্রীত হৈয়া নিজ মনে।
সবা নমস্করি এই কথা করে গানে॥

তথাহি।

এতাঃ পরং তনুভৃতো ভুবি গোপবধ্বো,
গোবিন্দ এবমখিলাত্মনিরূঢ়ভাবাঃ।
বাঞ্ছন্তি যদ্ভবভিয়ো মুনয়ো বয়ঞ্চ,
কিং ব্রহ্মজন্মভিরনন্তকথারসস্য॥

তবে সে উদ্ধব নিজ মনে পরামর্শে।
ভক্তি সে কারণ সর্ব্বজন মহোৎকর্ষে॥
তপ জ্ঞানাদিতে যৈছে কভু নাহি দেখি।
ভক্তজনে সকলের শ্রেষ্ঠ করি লিখি॥
আপনে সে ভক্তি সর্ব্ব উৎকণ্ঠা হইয়া।
সর্ব্বলোক প্রতিষ্ঠিত রূপেতে করিয়া॥
সর্ব্বোৎকৃষ্ট স্থলে সে কখন নাহি রয়।
সর্ব্বলোক বিগীতত্বে নিকৃষ্ট যে হয়॥
সেখানে থাকিয়া তারে সর্ব্বোৎকৃষ্ট করে।
সর্ব্বপূজ্য সুদুর্ল্লভ পদবী সে ধরে॥
এতেক ভাবিয়া সরোমাঞ্চ সুবিস্ময়ে।
গোপিকারে স্তবন করয়ে শ্লোকদ্বয়ে॥

তথাহি।

ক্বেমাঃ স্ত্রিয়োবনচরী ব্যভিচার দুষ্টাঃ
কৃষ্ণেকচৈব পরমাত্মনি রূঢ়ভাব।
নন্বীশ্বরোঽনুভজতেঽবিদুষোঽপি সাক্ষাৎ
শ্রেয়স্তনোত্যগদরাজ ইবোপযুক্তঃ॥
নায়ং শ্রিয়োঽঙ্গ উনিতান্তরতেঃ প্রসাদঃ
স্বর্যোষিতাং নলিন গন্ধরুচাং কুতোঽন্যাঃ।
রাসোৎসবেঽস্যভুজদণ্ড গৃহীতকণ্ঠ
লব্ধাশিষ্যাং য উদগাদ্ব্রজসুন্দরীণাং॥

মনোরথ অনুচিত পরম দুর্ল্লভে।
মুনীন্দ্রাদি যে ভাব বাঞ্ছয়ে অতি লোভে॥
পূর্ব্বে যে কহিল আমি সেহ অবিচারে।
সে ভাবে সম্প্রতি লোভী করিল আমারে॥
শ্রুতি সব যে চরণ করে অন্বেষণ।
তথাপিহ সুদুর্ল্লভ সাক্ষাৎ দর্শন॥
দুস্ত্যজ স্বজন যত আর্য্যপথ আর।
ত্যজিয়া মুকুন্দপদ ভজিল যে সার॥
এ সব গোপিকা যার উপরে চরণ।
ধারণ করয়ে সেই গুল্মলতাগণ॥
ভাগ্যবান্ বৃন্দাবনে তার মাঝে যবে।
জন্ম হয়ে গোপী পাদরেণু পাই তবে॥

তথাহি।

আশামহোচরণরেণুজুষামহংস্যাং
বৃন্দাবনে কিমপি গুল্মলতৌষধীনাং
যা দুস্ত্যজং স্বজনমার্য্যপথঞ্চ হিত্বা
ভেজুর্মুকুন্দপদবীং শ্রুতিভির্বিমৃগ্যাং॥

পুনরপি তাসবার লক্ষ্যাদি দুর্ল্লভ।
বস্তুলাভ মাহাত্ম্য করিয়া অনুভব ॥
সবার প্রশংসা করে অতিশয় প্রেমে।
কৃষ্ণের চরণপদ্ম গোপী ধরে স্তনে ॥

তথাহি।

যাবৈশ্রিয়ার্চ্চিতমজাদিভিরাপ্তকামৈ
যোগেশ্বরৈরপি যদাত্মনি রাসগোষ্ঠ্যাং।
কৃষ্ণস্য তদ্ভগবতশ্চরণারবিন্দং,
ন্যস্তং স্তনেষু বিজহুঃ পরিরভ্যতাপং॥

এইমত মহত্বতা করি প্রতিপাদ্যে।
উদ্ধব প্রণাম করে সুমধুর পদ্যে ॥

তথাহি।

বন্দে নন্দ ব্রজস্ত্রীণাং পাদরেণুমভীক্ষ্ণশ।
যাসাং হরি কথোদ্গীতং পুনাতি ভুবনত্রয়ং

উদ্ধব বুঝিল যে আপন অধিকার।
কৃষ্ণের ভকতি নহে গোচর আমার ॥
করুণাসাগর কৃষ্ণ মোরে কৃপা কৈলা।
ব্রজে পাঠাইয়া ভক্তিসার দেখাইলা ॥
তাঁহার চরণে আমি করিনু নিবেদন।
এত চিন্তি মথুরা যাইতে হৈল মন ॥
শুকদেব কহে রাজা পরীক্ষিত শুনে।
উদ্ধব বিদায় হৈল গোপিকার স্থানে ॥
নন্দ যশোদার স্থানে কৈল নিবেদন।
আজ্ঞা হয় মধুপুরে কারতে গমন ॥
গোপগণে মিলিয়া উদ্ধব চড়ে রথে
অত্যন্ত ত্বরাতে রাহি হইলেন পথে ॥

তথাহি।

অথ গোপীরনুজ্ঞাপ্য যশোদাং নন্দমেব চ।
গোপানামন্ত্র্য দাসার্হোযাস্যন্নারুরুহোরথং ॥

উদ্ধব গমন করে তার সন্নিধানে।
নানা উপায়ন হাতে করি গোপগণে ॥
উপনন্দাদিক সনে নন্দ অনুরাগে।
নেত্রে অশ্রু কৃষ্ণপ্রতি রতি যতি মাগে ॥

তথাহি।

তং নির্গতং সমাসাদ্য নানোপায়ন পানয়ঃ।
নন্দাদয়োঽনুরাগেন প্রারোচন্মশ্রুলোচনাঃ ॥
মনসো বৃত্তয়োনস্যুঃ কৃষ্ণপাদাম্বুজাশ্রয়াঃ।
বাচোভিধায়িনীর্নাম্নাং কায়স্তৎ প্রহ্বনাদিষু ॥
কর্ম্মভির্ভ্রাম্যমানানাং যত্রক্বাপীশ্বরেচ্ছয়া।
মঙ্গলাচরিতৈরেষারতির্নঃ কৃষ্ণ ঈশ্বরে ॥

বিদায় হইয়া তিহোঁ মথুরা আইল।
ব্রজলোকের ভক্ত্যুৎকর্ষ কৃষ্ণে নিবেদিল ॥
নন্দদত্ত উপায়ন রাম কৃষ্ণে দিল।
যতেক বিশেষ কথা ক্রমে নিবেদিল ॥

তথাহি।

কৃষ্ণায় প্রণিপত্যাহ ভক্ত্যুদ্রেকং ব্রজৌকসাং।
বাসুদেবায় রামায় রাজ্ঞেচোপায়নান্থদাৎ ॥

নন্দীশ্বর পূর্ব্বে যে যোগিয়া নামে স্থান।
প্রসঙ্গানুক্রমে হৈল এ সব আখ্যান ॥
শ্রীগুরু গোবিন্দ পাদপদ্মে করি আশ
বৃন্দাবন লীলামৃত কহে নন্দকিশোর দাস ॥

ইতি শ্রীবৃন্দাবন লীলামৃতে যোগিয়া স্থান বিবরণ কথনে শ্রীমদুদ্ধব
সন্দেশ কথনং নামৈকবিংশতিতমোঽধ্যায়ঃ সম্পূর্ণ।

# দ্বাবিংশতিতম অধ্যায়ঃ।

## যাবট ও কোকিলা বনের বিবরণ।

কৃষ্ণ ধাম পরিকর লীলা বিবরণ।
সংক্ষেপে করিল নন্দীশ্বরের বর্ণন ॥
এবে কহি যাওগ্রাম যাবট আখ্যান।
অত্যন্ত রহস্য স্থান প্রেমানন্দ ধাম ॥
তাহার মাঝারে হয় জটিলার বাড়ী।
বৃষভানুসুতার তিহোঁ হয়েন শাশুড়ী ॥
অভিমন্যু রাধিকার পতি মান্য হয়।
অতি অহঙ্কারী গোপ গোপের তনয় ॥

ননন্দা কুটিলা নাম প্রসিদ্ধা যাহার।
দেবর দুর্ম্মদাভিধ ব্রজে পরচার॥

তথাহি।

শ্বশ্রুস্তু জটিলাখ্যাতা পতিম্মন্যোঽভিমন্যুকঃ।
ননন্দা কুটিলানাম্নি দেবরোদুর্ম্মদাভিধ॥

দুর্ঘটঘটনাকারী ব্রজে পৌর্ণমাসী।
যোগমায়া ভগবতী যেই কৃষ্ণদাসী॥
ব্রজভূমে নন্দাদিক যত গোপগণ।
সকলের পূজ্যা তিহোঁ নন্দীশ্বরে রন॥
বৃষভানু রায় তাঁর আজ্ঞা অনুক্রমে।
জটিলার পুত্রে কন্যা করিলেন দানে॥
গোপকুলে শ্রেষ্ঠ হয় অতি কুলবান্।
অভিমন্যু নাম তার কহিয়ে আখ্যান॥
বৃষভানুসুতা রাই সদা সেই স্থানে।
সখীগণ সঙ্গে রঙ্গে করে বিলসনে॥
গ্রামের দক্ষিণদিগে কৃষ্ণকুণ্ড হয়।
রাধাকৃষ্ণ সখী সঙ্গে সেখানে মিলয়॥
পূর্ব্বদিগে বট এক হয় সুশীতল।
তার তলে রাসস্থলী পরম উজ্জ্বল॥
কিশোর কিশোরী তাঁহা করিয়া মিলনে।
বিলাস করয়ে সুখে অতি সঙ্গোপনে॥
তাহার পশ্চিমে মুক্তাকুণ্ড সুশোভন।
তাঁহা বিলসয়ে রাই সঙ্গে সখীগণ॥
পিয়ল আখ্যান কুণ্ড গ্রাম বায়ুকোণে।
আছয়ে লাড়েলি কুণ্ড তাহার পশ্চিমে॥
তাহার নিকটে শ্রীনারদকুণ্ড হয়।
যাবট মাঝারে রাই নিত্য বিরাজয়॥
সাবধান হৈয়া শ্রোতা করহ শ্রবণ।
শুনিলে হইবে কর্ণ মন রসায়ন॥
আভীরনাগরী শ্রেষ্ঠা বৃন্দাবনেশ্বরী।
যার সখী ললিতা বিশাখা আদি করি॥
পঞ্চবিধ সখী আর পরিবার সঙ্গে।
সতত নিমগ্ন প্রেমরসের তরঙ্গে॥
পশ্চাৎ কহিব সে মাধুর্য্য প্রেম রঙ্গে।
আগে যূথেশ্বরীগণ কহিয়ে প্রসঙ্গে॥

কৃষ্ণের প্রেয়সীগণ পরম অদ্ভুতা।
রমাদি হইতে প্রেম সৌন্দর্য্য ভূষিতা॥
ব্রজাঙ্গনাগণেতে প্রধানা শ্রীরাধিকা।
চন্দ্রাবলী পদ্মা শৈব্যা শ্যামলা ভদ্রিকা॥
তারা চিত্রা গোপালি পালিকা চন্দ্রশালী।
মঙ্গলা বিমলা লীলা কন্দর্পমঞ্জরী॥
তরঙ্গাক্ষী মনোরমা আর খঞ্জনাক্ষি।
কুমুদা কৈরবী বিশারদা শারদাক্ষি॥
শঙ্করী কুঙ্কুমা কৃষ্ণা ইন্দ্রাবলী সারি।
তারাবলী গুণবতী শ্রীকেলিমঞ্জরী॥
সারঙ্গী সুমুখী শিবা আর হারাবলী।
চকোরাক্ষি ভারতী কামিলা আদি করি॥
এ সব গোপিকা খ্যাত যূথ শতে শতে।
লক্ষ সংখ্যা বরাঙ্গনা হয় যূথে যূথে॥

তথাহি।

তাসাং যূথানি শতসংখ্যাতান্যাভীরসু ভ্রুবাং
লক্ষ সংখ্যাশ্চ কথিতা যূথে যূথে বরাঙ্গনাঃ॥

সর্ব্ব যূথ হৈতে কান্তা সর্ব্ব গুণোত্তমা।
তা সবারি নাম কহি যে যে মুখ্যতমা॥
রাধা চন্দ্রাবলী ভদ্রা শ্যামলা পালিকা।
এই আদি সর্ব্বশ্রেষ্ঠা হয় গোপালিকা॥

তথাহি।

মুখ্যাস্ত্বতেষু যূথেষু কান্তাঃ সর্ব্বগুণোত্তমাঃ।
রাধা চন্দ্রাবলী ভদ্রা শ্যামলা পালিকাদয়ঃ॥

রাধা চন্দ্রাবলী এ সবাতে শ্রেষ্ঠা হয়।
যে দোঁহার যূথে সখী কোটিসংখ্যা হয়॥

তথাহি।

তত্রাপি সর্ব্বথা শ্রেষ্ঠা রাধা চন্দ্রাবলীত্যুভে।
যূথয়োস্তয়োঃ সন্তি কোটিসংখ্যা মৃগীদৃশঃ॥

এ দোঁহার মধ্যে সর্ব্ব মাধুর্য্যে অধিকা।
গান্ধর্ব্বাখ্যা হয় বেদবিখ্যাতা রাধিকা॥

তথাহি।

তয়োরপ্যুভয়োর্ম্মধ্যে সর্ব্বমাধুর্য্যেতোঽধিকা।
রাধিকাবিশ্রুতিং যাতা যদ্গান্ধর্ব্বাখ্যয়া শ্রুতৌ॥

অসমানোর্দ্ধমাধুর্য্য গোপেন্দ্রকুমার।
পরার্দ্ধ পরাণ হৈতে প্রিয়তম যার॥

তথাহি।

অসমানোর্দ্ধ মাধুর্য্য ধুর্য্যো গোপেন্দ্রনন্দনঃ।
যস্যাঃ প্রাণ পরার্দ্ধানাং পরার্দ্ধাদতিবল্লভঃ॥
স্তবমালায়াঞ্চ।
নিজপ্রাণার্ব্বুদ প্রেষ্ঠ কৃষ্ণপাদনখাঞ্চলা॥

মাতৃকোটি হৈতে স্নিগ্ধা গোষ্ঠেন্দ্রগৃহিণী
যার প্রতি অতি স্নিগ্ধ কৃষ্ণ মাতা জানি॥

তথাহি।

মাতৃকোটিরপি স্নিগ্ধা যত্র গোষ্ঠেন্দ্রগেহিনী॥

এবে কহি রাধিকার সখীগণ নাম।
মন দিয়া শুন শ্রোতা ক্রমে যে আখ্যান।
সখী নিত্যসখী আর প্রাণসখী নাম।
প্রিয়সখী পরম প্রেষ্ঠ সখী পঞ্চাখ্যান॥

তথাহি।

অথ তন্নাম কীর্ত্ত্যন্তে সখ্যঃ পঞ্চবিধামতাঃ।
সখ্যশ্চ নিত্যসখ্যশ্চ প্রাণসখ্যস্তথৈব চ।
প্রিয়সখ্যশ্চ পরমপ্রেষ্ঠ ইত্যপি বিশ্রুতঃ॥

প্রথমে কহিব পরম প্রেষ্ঠ সখীগণ।
রাধিকার প্রিয়তমা সর্ব্বোৎকৃষ্ট হন॥
সেইত পরম প্রেষ্ঠ সখীর সমাজে।
বরিষ্ঠ বরাখ্য সমন্বয় যুগ্ম ভজে॥
বরিষ্ঠ সর্ব্ব খ্যাত সর্ব্বোৎকর্ষা হয়।
রাধাকৃষ্ণের অসমোর্দ্ধ প্রেমের আশ্রয়॥
সখীগণের পরমাদরণীয়তাগত।
অপার গুণ রূপাদি মাধুর্য্য ভূষিত॥
ললিতা বিশাখা চিত্রা চম্পকলতিকা।
তুঙ্গবিদ্যা ইন্দুলেখা রঙ্গদেবী সুদেবিকা॥

তথাহি।

ললিতা চ বিশাখা চ চিত্রা চম্পকবল্লিকা।
তুঙ্গবিদ্যেন্দুলেখা চ রঙ্গদেবী সুদেবিকা॥

দ্বিতীয়ে কহিব বর অতি সুবিধানে।
সবাকার আট আট সখী নিরূপণে॥
দ্বাদশ বর্ষীয়া চলদ্বাল্যা সবে হয়।
তাসবার নাম কহি করিয়া নির্ণয়॥
কলাবতী শুভাঙ্গদা হিরণ্যাঙ্গি আর।
রত্নলেখা শিখাবতী নাম প্রেমসার॥
কন্দর্পসুন্দরী ফুল্লকলিকা আখ্যান।
অনঙ্গমঞ্জরী এই অষ্ট জন নাম॥

তথাহি।

এতদ্দ্বাদশবর্ষীয়া চলদ্বাল্যা কলাবতী।
শুভাঙ্গদা হিরণ্যাঙ্গি রত্নলেখা শিখাবতী।
কন্দর্পসুন্দরী কুন্দবল্লিকানঙ্গমঞ্জরী॥

বৃষভানুকন্যা এহোঁ অনুজা রাধার।
শ্রীদাম অগ্রজ ভাই ব্রজে পরচার॥

তথাহি।

শ্রীদামা পূর্ব্বজোভ্রাতা কনিষ্ঠানঙ্গমঞ্জরী॥

এবে আর সখীগণের কহিব আখ্যান।
প্রেম অনুরূপরোধে ভিন্ন ভিন্ন নাম॥
কুরঙ্গাক্ষি বরাঙ্গদা মধুরী চন্দ্রিকা।
মণ্ডলী মণিকুণ্ডলা শ্রীচন্দ্রলতিকা॥
মাধবী মালতী মঞ্জুমেধা শশীকলা।
মধুর ঈক্ষণা কামলতিকা কমলা॥
মুঞ্জকেশী গুণচূড়া কন্দর্পসুন্দরী।
কমলা মদনালসা শ্রীপ্রেমমঞ্জরী॥
অনুমধ্যা আদি প্রিয়সখার গণন।
এবে প্রাণসখী নাম করিব কথন॥
কাদম্বরী শশীমুখী আর প্রিয়ম্বদা।
লাসিকা কেলিকন্দলী নাম মদোন্মদা॥
চন্দ্ররেখা রত্নাবলী আর মধুমতি।
বাসন্তী কলভাষিণী নাম মণিমতী॥
কর্পূরলতিকা আদি হয় প্রাণসখী।
এবে নিত্যসখীগণের নাম কিছু লিখি॥
কস্তুরী মনোজ্ঞা মণিমঞ্জরী সিন্দুরা।
কৌমুদী চন্দনবতী আর যে মদিরা॥
এই সব নাম নিত্যসখী প্রকরণ।
কুসুমিকা ধনিষ্ঠাদি সখীতে গণন॥
বৃন্দা কুন্দলতা আদি গণি সখী মাঝে।
ধাত্রীকন্যা কামদাখ্যা সখীভাবে ভজে॥
রাধিকার দাসীগণ কহিব এখন।
প্রিয় নর্ম্মসখী বলি যাহার গণন॥
লবঙ্গমঞ্জরী আর শ্রীরতিমঞ্জরী।
গুণমঞ্জরিকা আর শ্রীরূপমঞ্জরী॥
রাগলেখা কোলাকোল মঞ্জরী আখ্যান।
মঞ্জনালী আদি হয় দাসীগণ নাম॥

